১ ইহা কোনো কালেই আমাদের অভিপ্রেত নহে— আমরা প্রখর স্ত্রীস্বাধীনতার বিরোধী, এই পর্যন্ত। প্রখর স্ত্রীস্বাধীনতা কাহাকে বলে তাহার সংজ্ঞা নির্দেশ করিবার প্রয়োজন নাই। ভা. স.

২ আমাদের দেশে স্ত্রীস্বাধীনতা নাই, সুতরাং স্ত্রীস্বাধীনতাকে কতরূপে যে মারপ্যাঁচ হইতে বাঁচাইয়া চলিতে হয় সে বিষয়েও তাঁহাদের অভিজ্ঞতা নাই, এমত স্থলে যদি 'স্ত্রী-স্বাধীনতা চাই-ই চাই' এই ভাবটি তাঁহাদের মনের ভিতর প্রবিষ্ট করিয়া দিয়া তাঁহাদিগকে খেপাইয়া তোলা হয়, তবে যাঁহারা ঐ মতানুসারে কার্য করিতে প্রবৃত্ত হইবেন তাঁহারা স্ত্রীস্বাধীনতার যে-একটি ভালো আদর্শ আছে তাহা অমান্য করিয়া প্রখর স্ত্রীস্বাধীনতার দিকেই আপনাদের সমস্ত বিদ্যাবুদ্ধি বল পৌরুষ প্রয়োগ করিবেন ইহা সম্ভব বোধ হয়; এইজন্য আমরা বলিতে চাই যে, যখনই স্ত্রী ও পুরুষদিগের মধ্যে মেলামেশার কথা উত্থাপন করা হয় তখনই এই বিষয়ে পাঠককে সাবধান করিয়া দেওয়া উচিত যে, স্ত্রীস্বাধীনতা মাত্রা অতিক্রম করিলে তাহা ঘোরতর বিষাক্ত হইয়া উঠে। ভা. স.

৩ স্ত্রীস্বাধীনতা মাত্রা অতিক্রম করিলে তাহা দোষাক্রান্ত হয় ইহা লেখক স্বীকার করেন— সে মাত্রা যে কতটুকু তাহা গড়ে জনসাধারণে বিদিত আছে, তাহার কোনো বৈজ্ঞানিক পরিভাষা সম্ভবে না। ভা. স.

## একাদশ পত্র

আমরা এখন লন্‌ডন ত্যাগ করে এসেছি। লন্‌ডনের জনসমুদ্রে জোয়ার ভাঁটা খেলে তা জানো? বসন্তের আরম্ভ থেকে গর্মির কিছুদিন পর্যন্ত লন্‌ডনের জোয়ার-season। এই সময়ে লন্‌ডন উৎসবে পূর্ণ থাকে— থিয়েটার, নাচ, গান, প্রকাশ্য ও পারিবারিক 'বল', আমোদ-প্রমোদে চার দিক ঘেঁষাঘেঁষি ঠেসাঠেসি। ধনী লোকদের বিলাসিনী মেয়েরা রাতকে দিন করে তোলে। আজ তাদের নাচের নেমন্তন্ন, কাল ডিনারের নেমন্তন্ন, পরশু থিয়েটরে যেতে হবে, তরশু রাত্তিরে ম্যাডাম প্যাটির গান শুনতে যেতে হবে— দিনের চেয়ে রাত্তিরের ব্যস্ত ভাব। সুকুমারী মহিলা, যাঁরা দু পা চললে হাঁপিয়ে পড়েন, দুটো কাজ করলে চোখ উলটে চৌকিতে এলিয়ে পড়েন, একটু গরম হলে অবসন্ন হয়ে পাখার বাতাস খেয়ে খেয়ে সারা হন, যাঁদের সুখশান্তির জন্য শত শত মহিলা-সেবকেরা দিন রাত্রি প্রাণপণ করছেন— চৌকিটা সরিয়ে দেওয়া, প্লেটটা এগিয়ে দেওয়া, দরজাটা খুলে দেওয়া, মাংসটা কেটে দেওয়া, পাখাটা কুড়িয়ে দেওয়া ইত্যাদি উপায়ে যাতে কুসুমসুকুমারতনু অবলাদের তিলমাত্র শ্রম স্বীকার না করতে হয় তার চেষ্টা করছেন, তাঁরা রাত্তিরের পর রাত্তির নটা থেকে ভোর চারটে পর্যন্ত গ্যাসের ও মানুষের নিশ্বাসে গরম ঘরের মধ্যে অবিশ্রান্ত নৃত্য করছেন; সে আবার আমাদের দেশের মতো অলস নড়ে চড়ে বেড়ানো বাই-নাচের মতো নয়, অনবরত ঘুরে ঘুরে দৌড়ে বেড়ানো। একে শ্যাম্পেনের তরঙ্গ মাথায় গিয়ে আবর্ত তুলেছে, তাতে আবার এই অবিশ্রাম ঘুরপাক, এতে মহা মহা জোয়ান পুরুষের মাথা ঘোরবার কথা (পুরুষদের আবার দু রকম মাথা ঘোরে, শ্যাম্পেন ও ঘুরপাকে

বাইরের মাথা ও পার্শ্বস্থ সুন্দরী সহনর্তকীর মধুর হাসির প্রভাবে ভিতরের মাথা ঘুরে যায়) এ রকম স্থলে ললিতা বালিকারা কিরকম করে টিঁকে থাকেন আমি তাই ভাবি— এ পরিশ্রমটা তাঁদের নিজে করতে হয়, কোনো মহিলাভক্ত পুরুষ তাঁদের হয়ে নেচে দেয় না। এই তো গেল আমোদ-প্রমোদ— তা ছাড়া এই সময়ে পার্ল্যামেণ্টের অধিবেশন হয়, ব্যান্‌ডের একতান স্বর, নাচের পদশব্দ, ডিনার-টেবিলের হাস্যালাপধ্বনির সঙ্গে সঙ্গে একটা political কোলাহল লন্‌ডনের প্রাসাদারণ্য ধ্বনিত করতে থাকে। আমরা নির্জীব পররাজ্যবাসী জাতি, এখানকার political উত্তেজনা না দেখলে হয়তো বুঝতে পারি নে। রক্ষণশীল ও উন্নতিশীল দলভুক্তরা প্রতি রাত্রের পার্ল্যামেণ্টের রাজনৈতিক মল্লযুদ্ধের বিবরণ কী আগ্রহের সঙ্গে পড়তে থাকে (এমন-কি দোকানদার ও গাড়োয়ান পর্যন্ত), এক-একটা রাজনৈতিক প্রশ্ন নিয়ে কত সভার সৃষ্টি হয় ও কত তুমুল সংগ্রাম বাধে, conservative ও liberalরা দুই পক্ষেই দুই পক্ষের দুর্বল স্থান কী যত্নের সঙ্গে দিনরাত্রি অনুসন্ধান ও আক্রমণ করছে —সে ভাব আমাদের উত্তেজনাশূন্য ঝিমন্ত দেশে দুই প্রহরের রৌদ্রে তাকিয়া ঠেসান দিয়ে হাই তুলতে তুলতে কল্পনা করা একেবারে অসম্ভব। seasonএর সময় লন্‌ডন এই রকম নানা প্রকার উত্তেজনায় সরগরম থাকে। তার পরে আবার ভাঁটা পড়তে আরম্ভ হয়, লন্‌ডনের কৃষ্ণপক্ষ আসে। তখন লন্‌ডনের আমোদ কোলাহল বন্ধ হয়ে যায়, লোকজন চলে যায়, কেবল অল্পস্বল্প লোক, যাদের শক্তি নেই বা দরকার আছে, বা বাইরে যাবার ইচ্ছে নেই, তারাই লন্‌ডনে পড়ে থাকে। যখন লন্‌ডনে season নয় তখন লন্‌ডন থেকে চলে যাওয়া একটা fashion। আমি একটা বইয়ে (*Sketches and Travels in London*: Thackeray)

পড়েছিলুম যে, এক পরিবার বাড়ির সুমুখে দরজা জানলা সব বন্ধ করে বাড়ির পেছন দিকের ঘরে লুকিয়ে-চুরিয়ে বাস করত, তার কারণ, অন্য লোকেরা তা হলে মনে করবে যে seasonএর সঙ্গে সঙ্গে তারা লন্‌ডন ছেড়ে চলে গেছে। season ফুরিয়ে গেলে লন্‌ডনে মুখ দেখাতে হয়তো অনেকের লজ্জা করে, সুতরাং লন্‌ডন শূন্যপ্রায় হয়ে আসে। South Kensington বাগানে যাও—ফিতে, টুপি, পালক, রেশম, পশম ও গাল-রঙ-করা-মুখের সমষ্টিরা চোখ ঝলসে প্রজাপতির ঝাঁকের মতো বাগান আলো করে বেড়াচ্ছে না; মহা মহা সুন্দরীরা অশ্ব ও রথের উপর থেকে পদাতিকদের প্রতি কটাক্ষের শতঘ্নী বর্ষণ করছেন না; কুঞ্জচ্ছায়ায় প্রণয়ীযুগল ফুস্ ফুস্ করে কথা কইতে কইতে আপনাদের তুলনায় পৃথিবীর আর-সকল লোককে হতভাগ্য মনে করছে না; বাগান তেমনি সবুজ আছে, সেখেনে তেমনি ফুল ফুটছে, কিন্তু তার জীবন্ত শ্রী চলে গিয়েছে। গাড়ি ঘোড়া লোকজনের হিজিবিজি ঘুচে গিয়ে লন্‌ডনটা পরিষ্কার হয়ে গেছে।

সম্প্রতি লন্‌ডনের season ভেঙে গেছে, আমরাও লন্‌ডন ছেড়ে Tunbridge Wells বলে একটা পাড়াগাঁর মতো জায়গায় এসেছি। অনেক দিনের পর পাড়াগাঁয়ের বাতাস খেয়ে বাঁচা গেল। লন্‌ডনের বাতাসের মতো বাতাস কোথাও দেখলুম না। হাজার হাজার chimney অর্থাৎ ধূমপ্রণালী থেকে অবিশ্রান্ত পাথুরে কয়লার ধোঁওয়া ও কয়লার গুঁড়ো উড়ে উড়ে লন্‌ডনের বাতাসের হাড়ে হাড়ে প্রবেশ করেছে। দু দণ্ড লন্‌ডনের রাস্তায় বেড়িয়ে এসে হাত ধুলে সে হাত-ধোওয়া জলে বোধ করি কালীর কাজ করা যায়, কয়লার গুঁড়োয় বাতাস এমন ভরপুর। নিশ্বাসের সঙ্গে অবিশ্রান্ত কয়লার গুঁড়ো টেনে মাথায় এক-স্তর কয়লা জমে

যায়; মাথার ঘিয়ে ও কয়লার গুঁড়োয় মাথাটাও বোধ হয় অত্যন্ত দাহ্য পদার্থ হয়ে দাঁড়ায়। অনেক দিনের পরে এখানকার সূক্ষ্ম বাতাস টেনে লন্‌ডনের ভারগ্রস্ত বাতাসের প্রভেদ বুঝতে পারছি। Tunbridge Wells অনেক দিন থেকে তার লৌহপদার্থ-মিশ্রিত স্বাস্থ্যকর উৎসের জন্যে বিখ্যাত। এই উৎসের জল খাবার জন্যে এখানে অনেক যাত্রীর সমাগম হয়। আমরা এখেনে এসে কল্পনা করলেম— উৎসটা না জানি কী সুন্দর দৃশ্য হবে— চার দিকে পাহাড় পর্বত গাছপালা থাকবে, 'সারসমরালকুলকূজিত কনককমলকুমুদকহ্লারবিকসিত সরোবর' 'কোকিলকূজন' 'মলয়-বীজন' 'ভ্রমরগুঞ্জন' দেখতে ও শুনতে পাব, ও অবশেষে এই মনোরম স্থানে বসন্তসখা পঞ্চশরের প্রহার খেয়ে ও এক ঘটি জল খেয়ে বাড়ি ফিরে আসব! ও হরি! গিয়ে দেখি, একটা হাটের মধ্যে একটা ছোটো গর্ত পাথর দিয়ে বাঁধানো, সেখেনে একটু একটু করে জল উঠছে, একটা বুড়ি একটা কাঁচের গেলাস হাতে দাঁড়িয়ে আছে!— একটা বুড়ি!— একটি গজেন্দ্রগমনা বিম্বোষ্ঠী কম্বুকণ্ঠী শুকচঞ্চুনাসা কেশরীমধ্যা কোকিলভাষিণী মধুরহাসিনী বিলাসিনী ষোড়শী নলিনীপত্রের ঠোঙা হাতে করে দাঁড়িয়ে নেই ('ঠোঙা' কথাটা বড়ো গ্রাম্য হয়ে পড়ল, ওর সংস্কৃতটা কী?)— একটা গাউন-জুতো-পরা বুড়ি এক এক পেনি নিয়ে কাঁচের গেলাসে করে জল বিতরণ করছে ও অবসর-মতে একটা খবরের কাগজে গত রাত্রের পার্ল্যামেন্টের সংবাদ পড়ছে। চার দিকে দোকান বাজার, গাছপালার কোনো সম্পর্ক নেই; সুমুখেই একটা কশাইয়ের দোকান, সেখেনে নানা চতুষ্পদ ও দ্বিপদের মধ্যে 'হংসমরালকুলের' ডানা-ছাড়ানো মৃতদেহ দড়িতে ঝুলছে; এই-সব দেখে আমার মন এমন চটে উঠল যে আমার কোনো

মতে বিশ্বাস হল না যে, এ জল খেলে আমার কোনো প্রকার রোগ নিবারণ হবে বা শরীরের কোনো প্রকার উন্নতি হবে।

Tunbridge Wells কতকটা পাড়াগাঁয়ের মতো। এটা একটা পাহাড়ে জায়গা। এখেনে এসে হাঁপ ছেড়ে বেঁচেছি। এখানকার আকাশ মুখ-গোঁ-করা নয়, বাড়িগুলো অনাতিথ্যভাবসূচক নয়, পথিকদের মুখ ঘোরতর ব্যস্তভাবময় নয়, রাস্তাগুলো ঘর্ঘরধ্বনিত পাষাণহৃদয় নয়। আসল শহরটা খুব ছোটো, দু পা বেরোলেই গাছপালা মাঠ জঙ্গল দেখতে পাওয়া যায়। শহরটা অবিশ্যি কতকটা লন্‌ডনের ছাঁচে গড়া। বাড়িগুলো লন্‌ডনের মতো থাম-বারন্দা-শূন্য, ঢালু-ছাত-ওয়ালা সারি সারি একঘেয়ে ভাবে দাঁড়িয়ে রয়েছে; অত্যন্ত শ্রীহীন দেখতে। দোকানগুলো তেমনি সুসজ্জিত, পরিপাটী, কাঁচের-জানলা-দেওয়া। কাঁচের ভিতর থেকে সাজানো পণ্যদ্রব্য দেখা যাচ্ছে; কসাইয়ের দোকানে কোনো প্রকার কাঁচের আবরণ নেই, চতুষ্পদদের আস্ত আস্ত শ্রীচরণ ঝুলছে— ভেড়া গোরু শুয়োর বাছুরের নানা অঙ্গ নানা প্রকার ভাবে চোখের সামনে টাঙিয়ে রাখা হয়েছে, হাঁস প্রভৃতি নানা প্রকার বিচিত্র মরা পাখি লম্বা লম্বা গলাগুলো নীচের দিকে ঝুলিয়ে আছে, আর খুব একটা জোয়ান ভুঁড়িওয়ালা ব্যক্তি হাতে একটা প্রকাণ্ড ছুরি নিয়ে কোমরে একটা আঁচলের মতো কাপড় (apron) ঝুলিয়ে দরজার কাছে দাঁড়িয়ে আছে। বিলেতের ভেড়া গোরুগুলো তাদের মোটাসোটা মাংস-চর্বি-ওয়ালা শরীরের জন্যে ও সুস্বাদের জন্য বিখ্যাত, যদি কোনো মানুষ-খেগো সভ্য জাত থাকত তা হলে বোধ হয় বিলেতের কসাইগুলো তাদের হাটে অত্যন্ত মার্ঘি দামে বিকোত। আমি একটা কসাই রোগা দেখি নি, এমন জোয়ান মোটা ভীষণাকার জানোয়ার খুব অল্প আছে। এখানকার

কসাইয়ের দোকানগুলো দেখলে আমার গা শিউরে ওঠে, এখানকার সূক্ষ্মস্নায়ুবিশিষ্ট বিবিরা এ দৃশ্য কী করে সহ্য করেন বলতে পারি নে। অনেক বিবি ইচ্ছে করে বাজার করতে আসেন। ফলের দোকানে বা তরকারীর দোকানে শখ করে বাজার করতে পারা যায়; কিন্তু কসাইয়ের দোকানের মতো অমন নিষ্ঠুর জায়গায় ভদ্রলোকদের কোমলহৃদয়া মেয়েরা কী করে সাধ করে আসেন আমি তাই ভাবি— সকলই অভ্যেস। একজন বিবি বলেন যে, কসাইয়ের দোকান দেখলে তাঁর বেশ তৃপ্তি হয়; তাঁর মনে হয় যে, দেশে আহারের অপ্রতুল নেই, দেশের পেট ভরবার মতো খাবার প্রচুর আছে, দুর্ভিক্ষের কোনো সম্ভাবনা নেই। ইংরেজদের খাবার টেবিলে যে রকম আকারে মাংস এনে দেওয়া হয় তাতেও কেমন অহৃদয়তা প্রকাশ পায়। কেটে কুটে মসলা দিয়ে মাংস তৈরি করে এনে দিলে এক রকম ভুলে যাওয়া যায় যে, একটা সত্যিকার জন্তু খেতে বসেছি; কিন্তু মুখ-পা-বিশিষ্ট একটা আস্ত প্রাণীকে অবিকৃত আকারে টেবিলে এনে দিলে একটা জীবন্ত প্রাণীর মৃতদেহ খেতে বসেছি বলে গা কেমন করতে থাকে। কশাইয়ের দোকানের ওপর অনেক কথা বললুম, কেননা বিলেতে এসে অবধি আমার ঐটের ওপর অত্যন্ত ঘৃণা আছে— সেই ঝাল ঝাড়তে গিয়ে কথাটা অত্যন্ত বিস্তৃত হয়ে পড়ল। নাপিতের দোকানের জানলায় নানা প্রকার কাঠের মাথায় নানা প্রকার কোঁকড়ানো পরচুলো বসানো রয়েছে, দাড়ি গোঁফ ঝুলছে, শত শত মার্কা-মারা শিশিতে টাক-নাশক চুল-উঠে-যাওয়া-নিবারক শত প্রকার অব্যর্থ ওষুধ রয়েছে, দীর্ঘকেশী মহিলারা এই দোকানে গেলে সেবকেরা ( সেবিকা নয় ) তাঁদের মাথা ধুয়ে দেবে, চুল বেঁধে দেবে, চুল কুঁকড়ে দেবে— এবং এই রকম নানা প্রকার

বাহার করে দিতে পারে। এখেনে মদের দোকানগুলোই সব চেয়ে জমকালো দেখতে, সন্ধের সময় সেগুলো আলোয়-আলোয়-আলাকীর্ণ হয়ে যায়; বাড়িগুলো প্রায় প্রকাণ্ড হয়; ভিতরটা খুব বড়ো ও সাজানো ও খদ্দেরের ঝাঁক দোকানের বাইরে ও ভিতরে সর্বদাই, বিশেষতঃ সন্ধেবেলায়, লেগে থাকে। দরজীর দোকানও মন্দ নয়। নানা ফেশানের কোট প্যাণ্টলুন কাঁচের জানলার ভিতর থেকে দেখা যাচ্ছে, বড়ো বড়ো কাঠের মূর্তিকে কাপড় পরিয়ে সাজিয়ে রাখা হয়েছে। মেয়েদের কাপড়-চোপড় এক দিকে সাজানো; সে-সকল নানা প্রকার সাজসজ্জা টুকরো-টাকরা আমার মতো একজন বিদেশী bachelorএর কাছে ঘোরতর রহস্য, তার মধ্যে দন্তস্ফুট করা আমার সাধ্য নয়— এইখানে যে কত লুব্ধ নেত্র দিন রাত্রি তাকিয়ে আছে তার সংখ্যা নেই, সাজসজ্জার দিকে সকল দেশের মেয়েদেরই সমান টান। এখানকার বিলাসিনীরা, যাদের নতুন ফেশানের দামী কাপড় কেনবার টাকা নেই, তারা দোকানে এসে দামী কাপড়গুলো ভালো করে দেখে যায়; তার পরে বাড়িতে গিয়ে সস্তায় নিজের হাতে তৈরি করে। এখানকার দোকান-বাজার-গুলো এই রকম লন্‌ডনের ছাঁচে তৈরি। আমাদের বাড়ির কাছে একটা খোলা পাহাড়ে জায়গা আছে, সেটা common অর্থাৎ সরকারী জায়গা; চার দিক খোলা, বড়ো গাছ খুব অল্প, ছোটো ছোটো গুল্মের ঝোপ ও ঘাসে পূর্ণ, চার দিক সবুজ, বিচিত্র গাছপালা নেই বলে কেমন ধূ ধূ করছে, কেমন বিধবার মতো চেহারা, উঁচু নিচু জমি, কাঁটাগাছের ঝোপঝাপ— জায়গাটা আমার বেশ লাগে। মাঝে মাঝে এই রকম কাঁটাখোঁচা এবড়ো-খেবড়োর মধ্যে এক-এক জায়গায় এক রকম ছোটো ছোটো নীল ফুল ঘেঁষাঘেঁষি ফুটে সবুজের মধ্যে স্তূপাকার নীল রঙ ছড়িয়ে রেখেছে; কোথাও বা

ঘাসের মধ্যে সাদা সাদা ডেজি ও হলদে বাটার-কপ এক রাশ ফুটে রয়েছে— চার দিকে এই রকম একটা অমুর্বর সৌন্দর্য প্রকাশ পাচ্ছে। মাঝে মাঝে ঝোপঝাপের মধ্যে ও গাছের তলায় এক-একটা বেঞ্চি রয়েছে, এইটে সাধারণের বেড়াবার জায়গা। কী ভাগ্যি গাছপালা বসিয়ে এটা বাগান করে তোলা হয় নি, 'আশ্রম-বাসিনী' প্রকৃতিকে সাজিয়ে-গুজিয়ে 'শুদ্ধান্তযোগ্যা' করে তোলা হয় নি। এখানে মানুষ এত অল্প ও জায়গা এত বড়ো যে মানুষের ঘেঁসাঘেঁসি নেই, লন্ডনের বড়ো বড়ো বেড়াবার বাগানের মতো যে দিকে চাই সেই দিকেই ছাতা-হস্ত টুপি-মস্তক চোক-ধাঁধক ভিড়ের চার দিক থেকে আনাগোনা নেই; দূর-দূর বেঞ্চির মধ্যে নিরালা যুগলমূর্তি রোদ্দুরে এক ছাতার ছায়ায় বসে আছে; কিম্বা হাত ধরা-ধরি করে নিরিবিলি বেড়াচ্ছে, পাছে পাশের লোক শুনতে পায় বলে গলা নাবিয়ে কথা কইতে হচ্ছে না কিম্বা প্রাণ খুলে হাসির ব্যাঘাত হচ্ছে না। যাঁরা বলেন গাছ-পালা লতা-পাতা ঘাস-গুল্ম কেবল ছাগল-গোরুদের কাছেই আমোদজনক, আরক্তকপোল আকর্ণচক্ষু আকুঞ্চিতকুন্তলের দিকেই যাঁদের আন্তরিক টান, তাঁরাও যে এখেনে এসে নিতান্ত নিরাশ হবেন তা নয়; তাই বলছি সব-সুদ্ধ জড়িয়ে common জায়গাটা খুব উপভোগ্য। এখনও গর্মিকাল শেষ হয় নি। এখেনে গর্মিকালে সকাল ও সন্ধে অত্যন্ত সুন্দর। গর্মির পূর্ণযৌবনের সময় রাত দুটো-তিনটের পরে আলো দেখা দিতে আরম্ভ করে, চারটের সময় রোদ্দুর ঝাঁ ঝাঁ করতে থাকে ও রাত্রি নটা-দশটার আগে দিনের আলো নেভে না। আমি একদিন ৫টার সময় উঠে commonএ বেড়াতে গিয়েছিলুম। উঁচু একটা পাহাড়ের ওপর একটা গাছের তলায় গিয়ে বসলুম, দূরে ছবির মতো শহর দেখা যাচ্ছে, একটি লোকও তখন ওঠে নি, একটুও কোয়াশা

নেই, চার দিক অত্যন্ত পরিষ্কার দেখা যাচ্ছে। ঘুমন্ত শহরটা খুব সুন্দর দেখাচ্ছে। তার নির্জন রাস্তাগুলি, গির্জের উন্নত চূড়া, রৌদ্ররঞ্জিত বাড়িগুলি নীল আকাশের পটে যেন একটি অতি স্পষ্ট ছবির মতো আঁকা। খুব ভালো লাগছে বটে, কিন্তু ভালো লাগার প্রধান কারণ হচ্ছে— একটা শহরের ঘুমন্ত ভাব কল্পনা করা। একটা ঘুমন্ত গ্রামের চেয়ে একটা ঘুমন্ত শহরের গাম্ভীর্য আছে; পরিশ্রম নড়াচড়া ও যুঝাযুঝি ব'লে একটা প্রকাণ্ড দৈত্য অসহায় শিশুটির মতো ঘুমিয়ে আছে, তার কপাল থেকে ভাবনার ভ্রূকুঞ্চন মিলিয়ে গেছে; মুখের একটা দৃঢ়ভাব চলে গিয়েছে, অঙ্গপ্রত্যঙ্গগুলো শিথিল হয়ে এলিয়ে পড়েছে। দিনের বেলায় আফিসের মূর্তিতে যাকে খারাপ দেখাচ্ছিল এই ঘুমন্ত অবস্থায় তার মুখেই একটু সৌন্দর্য ফুটে উঠেছে দেখে আমার ভালো লাগে, নইলে আসলে এই শহরটা কিছুই ভালো দেখতে নয়— এখানকার বাড়িগুলো আমি দুচক্ষে দেখতে পারি নে। জানলা-কাটা-কাটা চারটে দেয়াল, একটা ঢালু ছাত ও তার ওপরে ধোঁওয়া বেরোবার কতকগুলো কুশ্রী নল হচ্ছে এখানকার বাড়ির বাহ্য আকার— এ আর কী ভালো দেখাবে বলো। ক্রমে ক্রমে যতই বেলা হতে লাগল শত শত chimney থেকে অমনি ধোঁওয়া বেরোতে লাগল, ধোঁওয়াতে ক্রমে শহরটা অস্পষ্ট হয়ে এল। রাস্তায় ক্রমে মানুষ দেখা দিলে, গাড়ি ঘোড়া বেরোতে আরম্ভ হল, হাতগাড়ি কিম্বা ঘোড়ার গাড়িতে করে দোকানিরা মাংস রুটি তরকারি বাড়িতে বাড়িতে বিতরণ করে বেড়াতে আরম্ভ করলে (এখানে দোকানিরা বাড়িতে বাড়িতে জিনিসপত্র দিয়ে আসে), ক্রমে commonএ লোক জমতে আরম্ভ হল— আমি বাড়ি ফিরে এলেম।

আমার এখানে একটি সাধের বেড়াবার জায়গা আছে, আমি

সেখেনে রোজ বিকেলে বেড়াতে যাই। সেটা একটা পাড়াগাঁর রাস্তা, পাথর দিয়ে বাঁধানো কিম্বা খুব সমতল করা নয়, গাড়ির চাকার দাগে এবড়ো-খেবড়ো উঁচুনিচু পাহাড়ে রাস্তা, দুধারে blackberry ও ঘন লতাগুল্মের বেড়া, বড়ো বড়ো গাছে ছায়া করে আছে, রাস্তার আশে পাশে ঘাস উঠেছে ও ঘাসের মধ্যে daisy প্রভৃতি বুনো ফুল ফুটে আছে, পাড়াগাঁয়ের ছোটোলোকেরা ধুলো-কাদা-মাখানো ময়লা কোট প্যাণ্টলুন ও ময়লা মুখ নিয়ে আনাগোনা করছে ( বর্ণনার এ অংশটা বড়ো romantic হল না ), ছোটো ছোটো ছেলেমেয়েগুলো তাদের লাল লাল ফুলো ফুলো মুখে বাড়ির দরজার বাইরে কিম্বা রাস্তায় খেলা করছে— এমন মোটাসোটা গোলগাল ছেলে কোনো দেশে দেখি নি। তাদের গাল-দুটোর অযথা প্রাদুর্ভাবে নাক ও চোখ নিতান্ত হীন অবস্থায় উপত্যকার অন্ধকারে পড়ে আছে, হাত-পা-গুলো অত্যন্ত মোটা, গাল দুটো অত্যন্ত লাল— এক-একটা জীবন্ত মাংসের ঢিবি আর-কি। এক-একটা বাড়ির কাছে ছোটো ছোটো পুকুরের মতো আছে, সেখেনে পোষা হাঁসগুলো ভাসছে; মাঠগুলো যদিও পাহাড়ে উঁচু-নিচু, কিন্তু চষা জমি— এমন সমতল ও পরিষ্কার যে আমাদের দেশের কোনো সমভূমিতে এমন দেখি নি। ঘাসগুলো অত্যন্ত সবুজ ও তাজা, এখানে রৌদ্র তেমন তীব্র নয় বলে ঘাসের রঙ আমাদের দেশের মতন হেজে যায় না; তাই জন্যে এখানকার মাঠের দিকে চেয়ে থাকতে অত্যন্ত ভালো লাগে, অজস্র সবুজ রঙে চোখ যেন ডুবে যায়, উঁচুনিচু পাহাড় যতদূর দেখা যাচ্ছে ঘাসের সবুজ প্লাবনে প্লাবিত। মাঝে মাঝে বড়ো বড়ো গাছ ও সাদা সাদা বাড়িগুলো দূর থেকে ছোটো ছোটো দেখাচ্ছে, এই রকম শূন্য মাঠ ছাড়িয়ে অনেক দূরে এসে এক-একটা প্রকাণ্ড পাইন

( pine, কেলু ) গাছের অরণ্য পাওয়া যায়, ঘেঁসাঘেঁসি pine গাছে অনেক দূর জুড়ে অন্ধকার করে আছে— সে খুব গম্ভীর দেখতে। বাড়িগুলো আমাদের দেশের কুঁড়েঘরের মতো গরিবানা ও গাছ-পালা ঘাস মাঠের মধ্যে থাকবার উপযুক্ত সুন্দর দেখতে না— সোজা, খাড়া, পরিপাটি দোতালা বাড়ি, বাস করতে খুব আরামের বটে, কিন্তু গাছপালার মধ্যে দেখতে ভালো লাগে না, তবে এক-একটা বাড়ি আপাদমস্তক লতা ও ফুলে ঢেকে গিয়ে খুব ভালো দেখতে হয়েছে।

বর্ণিমা নিয়ে আর বেশি বকাবকি করব না। তুমি হয়তো এতক্ষণ মনে করছ যে, 'এ ব্যক্তি কোথা থেকে আকাশ-থেকে-পড়া গোটাকতক কথা পেড়ে তাই নিয়ে অনর্গল বকে যেতে লাগল। কেউ তাকে জিজ্ঞাসা করে নি, কেউ জানতে চায় নি, অথচ গায়ে পড়ে ধরে-বেঁধে কতকগুলো লম্বাচৌড়া information দিতে আরম্ভ করলে।' যা হোক, এখন আমি ছেড়ে দিলুম তুমি কেঁদে বাঁচ

## দ্বাদশ পত্র

গর্মি কাল। আজ অতি সুন্দর সূর্য উঠেছে। এখন দুপর দুটো বেজেছে। আমাদের দেশের শীতকালের দুপর বেলাকার বাতাসের মতো বেশ একটি মিষ্টি বাতাস বইছে, রোদ্দুরে চার দিক ঝাঁ ঝাঁ করছে। এমন ভালো লাগছে, আর এমন একটু কেমন উদাস ভাব মনে আসছে যে কী বলব। মনের sentimental অবস্থায় যে-যে লক্ষণ হয়ে থাকে তা আমার সব হয়েছে, যথা— নিশ্বাস পড়ছে, একটু চুপচাপ হয়ে আছি, মুখটা একটু গম্ভীর হয়ে গেছে

ইত্যাদি। কিন্তু আজকের রোদ্‌দুরে, গরমে, চার দিকের গাছ-পালায়, বসন্তের বাতাসে, পাখির ডাকে, যদি আমার এ রকম ভাব হয়ে থাকে তা হলে কি 'লোকটা দেখছি নিতান্তই কবি হয়ে গিয়েছে' ব'লে আমার একটা বদনাম হবার সম্ভাবনা আছে? দেশে যদি আমার 'কান্ত' থাকত তা হলে আজ হয়তো এই দুরন্ত বসন্তে একান্ত প্রাণান্ত ও 'অন্ত'-অক্ষর-বিশিষ্ট আরও অসংখ্য ঘটনা ঘটত। এ দেশে 'বসন্ত' ব'লে বাস্তবিক একটা পদার্থ আছে। আমাদের দেশে বসন্ত নেই, কেবল বসন্ত বসন্ত বসন্ত* করে বিরহীগুলো ভারী গোলমাল করে— বলে, মলয় বাতাসে তাদের গা দগ্ধ হয়! আরে, হবে না কেন? সে চৈত্রি মাসের মলয় বাতাসে সহজ মানুষের গা পুড়ে যায়, তাদের তো তবু অনেক দিনকার একটা বাঁধা দস্তুর আছে! সেই বিরহীগণ একবার এখানে আসুন দেখি— দেখি কেমন করে চন্দন আর পঙ্ক মাখেন, আর নলিনীপত্রের বাতাস খান!

আমরা এখন Devonshireএর অন্তর্গত টর্কী ( Torquay ) বলে একটা নগরে আছি। এমন সুন্দর জায়গা আমি কখনও দেখি নি। সমুদ্রের ধারে। চার দিকে পাহাড়। অতি পরিষ্কার দিন। মেঘ নেই, কোয়াশা নেই, অন্ধকার নেই— চারি দিক হাস্য-ময়। চারি দিকে সবুজ বর্ণ, চারি দিকে গাছপালা, চারি দিকে পাখি ডাকছে, ফুল ফুটছে। যখন Tunbridge Wellsএ ছিলুম তখন ভাবতুম, এখেনে যদি মদন থাকে তবে সে ব্যক্তি তার ফুলশর তৈরি করবার জন্যে এত ফুল পায় কোথা? অনেক বনবাদাড় ঝোপঝাপ কাঁটাগাছ হাৎড়ে দু-চারটে বুনো ফুল নিয়েই কাজ চালাতে হয়। কিন্তু Torquayতে মদন যদি গ্যাট্‌লিঙের কামানের মতো এমন একটা বাণ উদ্ভাবন করে থাকে যার থেকে প্রতি মিনিটে হাজারটা করে তীর ছোঁড়া যায়, আর সেই বাণ দিন

রাত যদি কাজে ব্যস্ত থাকে, তবু মদনের ফুলশরের তহবিল এখেনে দেউলে হবার কোনো সম্ভাবনা নেই— এত ফুল! যেখানে সেখানে পথে ঘাটে ফুল। ফুল মাড়িয়ে চলতে হয়। আমরা রোজ পাহাড়ে বেড়াতে যাই। গোরু চরছে, ভেড়া চরছে। এক-এক জায়গায় রাস্তা এত ঢালু যে, উঠতে নাবতে কষ্ট হয়। এক-এক জায়গা খুব সংকীর্ণ পথ, দু ধারে গাছ উঠে আঁধার করে আছে, ওঠবার সুবিধের জন্যে জায়গায় জায়গায় ভাঙা ভাঙা সিঁড়ির মতন আছে, পথের মধ্যেই লতাগুল্ম উঠেছে, ফুল ফুটে রয়েছে। চার দিকে এমন মধুর রোদ্দুর (হাসছ কী! রোদ্দুর মধুর হতে পারে কিনা এখেনে এসে একবার দেখে যাও দিকি!)— এত অগণ্য ফুল যে মনের মধ্যে বসন্ত জেগে ওঠে, মলয় বাতাস বইতে থাকে। এখানকার বাতাস বেশ গরম! ভারতবর্ষ মনে পড়ে। এইটুকু গরমেই লন্‌ডনের প্রাণীদের চেয়ে এখানকার জীবজন্তুদের কত নির্জীব ভাব প্রত্যক্ষ করা যায়। ঘোড়াগুলো আস্তে আস্তে যাচ্ছে, মানুষগুলোর তেমন ভারী ব্যস্ত ভাব নেই, গড়িমসি করে চলেছে। আমি আজ কাল এমন আলস্যচর্চায় ব্যস্ত আছি যে তোমাদের একটু ভালো করে চিঠি লেখবার সময় পেয়ে উঠি নে। দিনের মধ্যে তিন শো হাই উঠছে, এক-একটা বই খুলছি ও তার ওপরে আধ ঘণ্টা চোখ বুলিয়ে দু ঘণ্টা চোখ বোজবার বন্দোবস্ত করে নিচ্ছি, দোয়াতে কলম ডুবিয়ে কালী তুলে লেখা সমুদ্রমন্থনের মতো একটা ঘোরতর ব্যাপার বলে মনে হচ্ছে, চোখের পাতা ফেলতে ও নিশ্বাস প্রশ্বাস নিতে পরিশ্রম বোধ হচ্ছে। তুমি এখেনে এলে বড়ো আরামেই থাকো। এখানকার মতো দৃশ্য, নদীর ধার, মাঠ, পড়বার বই, গল্প করবার সময়, গান করবার নির্জনতা, পরনিন্দা করবার অবসর আর যদি কোথাও আছে!

এখানকার সমুদ্রের ধার আমার বড়ো ভালো লাগে। যখন জোয়ার আসে তখন সমুদ্রতীরের খুব প্রকাণ্ড পাথরগুলো জলে ডুবে যায়, তাদের মাথা বেরিয়ে থাকে। খুব ছোটো ছোটো দ্বীপের মতো দেখায়। জলের ধারেই ছোটো বড়ো কত পাহাড় উঠেছে। ঢেউ লেগে লেগে পাহাড়ের নীচে সব গুহা তৈরি হয়ে গেছে, যখন ভাঁটা পড়ে যায় তখন আমরা এক-এক দিন এই গুহার মধ্যে গিয়ে বসে থাকি। বেশ নির্জন। সুমুখে দিগন্তবিস্তৃত সমুদ্র। গুহার মধ্যে জায়গায় জায়গায় অতি পরিষ্কার একটু-একটু জল জমে রয়েছে, ইতস্ততঃ সমুদ্রউদ্ভিদ ( seaweeds ) পড়ে রয়েছে, সমুদ্রের এক রকম স্বাস্থ্যজনক গন্ধ পাওয়া যাচ্ছে, চার দিকে পাথর ছড়ানো আছে। আমরা সবাই মিলে এক-এক দিন সেই পাথর-গুলো ঠেলাঠেলি করে নড়াবার চেষ্টা করি, নানা শামুক ঝিনুক কুড়িয়ে নিয়ে আসি। এক-একটা পাহাড় সমুদ্রের জলের ওপর খুব ঝুঁকে পড়েছে, আমরা প্রাণপণ করে এক-এক দিন সেই অতি দুর্গম পাহাড়গুলোর ওপর উঠে বসে নীচে সমুদ্রের ঢেউয়ের উত্থান-পতন দেখি। সমুদ্রের একটা হু হু শব্দ উঠছে, জলে এক-একটা ছোটো ছোটো নৌকা পাল তুলে চলে যাচ্ছে, চার দিকে রোদ্দুর হাসছে, মাথার ওপর এক-একটা ছাতা খোলা রয়েছে, পাথরের ওপর মাথা দিয়ে আমরা শুয়ে শুয়ে গল্প করছি। আলস্যে কাল কাটাবার এমন জায়গা আর পাবে? তুমি যে Thomsonএর *Castle of Indolence* পড়েছ— এখানটা তার একটা জীবন্ত ছবি। এক-এক দিন পাহাড়ে যাই আর পাথর-দিয়ে-ঘেরা ঝোপ-ঝাপে-ঢাকা একটি প্রচ্ছন্ন জায়গা দেখলে সেইখানটিতে গিয়ে একটি বই নিয়ে পড়তে বসি। কিন্তু অতি একমনে বই পড়বার জায়গা টর্কী নয়। মনের এমন শিথিল অলস অবস্থায় অত মনো-

যোগ দেওয়া পোষায় না। তাই যদি পারবে তবে এক দিকে এমন সুনীল সমুদ্র কী করতে, এমন রোদ্দুর উঠেছে কেন, এমন অতি পরিষ্কার আকাশ কী জন্যে? দু ছত্র বই পড়বে আর দু দণ্ড সমুদ্রের দিকে চেয়ে থাকবে, চেয়ে থেকে থেকে সাত শো ভাবনা ভাববে, অথচ ভাবছ কি না ভাবছ তা বিশেষ মনোযোগ না দিলে টের পাওয়া যাবে না, হঠাৎ বইয়ের দিকে চোখ পড়বামাত্র আবার পড়া আরম্ভ করবার জন্যে খুব দৃঢ় সংকল্প করবে, কিন্তু দ্বিতীয় ছত্রের একটা কমা পর্যন্ত যেই পৌঁচেছ অমনি মনটা অলক্ষিত ভাবে তোমার হাত ফসকে এমন একটা অদ্ভুত জায়গায় গিয়ে হাজির হবে যে জায়গার বিষয় ইতিপূর্বে তুমি কখনও ভাবও নি। মনটা সমস্ত দিন এই রকম লুকোচুরি খেলে বেড়ায়, একটা বইয়ের দেড় পাতা পড়তে আড়াই দিন লাগে।

আমি বড়ো বাজে কথা বকে যাচ্ছি, এ কিন্তু টর্কীর বাতাসের গুণে। মনের ভিতর হাজারটা কথা চলাফেরা করে বেড়ায়, কিন্তু কথাগুলো হাত ধরাধরি করে আসে না, পরস্পরের মধ্যে চেনাশুনো নেই, খাপছাড়া দলছাড়া কথাগুলো মনের বড়ো রাস্তা দিয়ে খুব ঘেঁষাঘেঁষি করে চলেছে, কিন্তু পথিকদের মতো কেউ কারও কোনো এলাকা রাখে না। এমন ভাঙাচোরা কথার জোড়াতাড়া চিঠি পড়তে কি তোমাদের ভালো লাগছে?

তুমি যদি এখানে আসতে, ভাই, তা হলে সমুদ্রের শব্দ শুনতে শুনতে, সমুদ্রের ঢেউ গুনতে গুনতে, ফুলের রাশে মাথা রেখে, ফুলের রেণু গায়ে মেখে, ফুলের মালা গেঁথে গেঁথে, ফুলের মধু খেতে খেতে, সন্ধে বেলায় সাগরবেলায়, দুজনেতে গলায় গলায়, ঘাসের 'পরে গাছের তলায়— গল্প হত, হাসি হত— ঠাণ্ডায় যদি কাশি হত বাড়ি যেতেম, চা খেতেম, হেসে খেলে দিন কাটাতেম। কেমন! লোভ

হচ্ছে কি ? আমি, ভাই, কবি নই—একটা ঘোরতর কাজের লোক। তবে যে, এ জায়গাটা খুব ভালো লাগছে বলছি তার কারণ হচ্ছে বরাবর শুনে আসছি ভালো জায়গা দেখলে লোকের ভালো লাগা উচিত। না ভালো লাগলে বড়ো লজ্জার বিষয়। তুমি হচ্ছ কবি মানুষ, ছড়াটড়া লিখে থাক, তুমি এখানে এলে বাস্তবিক তোমার লাগত ভালো।

একটা গল্প বলি শোনো। আমাদের এখেনে দিন কতক Miss H ও Miss N ছিলেন। Miss H একজন চিত্রকরী। তাঁর বড়ো সুন্দর ছবি আঁকা আসে। তিনি প্রায় প্রত্যহ breakfast খেয়েই সমস্ত সরঞ্জাম নিয়ে ছবি আঁকতে বেরোতেন। Miss N ক্রমিক কবিতা ও নভেল পড়েন ও তিনিও নাকি শুনেছি কাগজে খুব ভালো ভালো sonnet মাঝে মাঝে লিখে পাঠান। মাঝে মাঝে আমরা তাঁদের সঙ্গে বেড়াতে যেতেম। কোনোখানে একটা এবড়ো খেবড়ো রাস্তা, কোথাও বা একটা ভাঙাচুরো বেড়া, কোথাও বা খানিকটা বনজঙ্গল ঝোপঝাপ, কখনো বা এক খণ্ড মেঘের বিশেষ একটা রঙ দেখে তাঁরা মুগ্ধ হয়ে যেতেন ও শতমুখে ব্যাখ্যা করতেন। আমার তো ভ্যাবাচ্যাকা লেগে যেত, আমি তাদের বিশেষ সৌন্দর্য বড়ো একটা বুঝতে পারতেম না ; ঝট্ করে একটা মত ব্যক্ত করতে বড়ো ভয় করত। দ্বিরুক্তিমাত্র না করে তাঁদের মতে সায় দিয়ে যেতেম। রোজ রোজই আমি অতি ভালো-মানুষটির মতো তাঁদের প্রতি কথায় বিনীত ভাবে সায় দিয়ে যেতেম। শেষকালে আমার বড়ো লজ্জা বোধ হতে লাগল। একদিন বেড়াতে বেরোবার সময় প্রতিজ্ঞা করলেম, 'আজ আমি নিজে হতে প্রকৃতির একটা কিছু সৌন্দর্য বের করে আগে থাকতে তাঁদের দেখাব, তাঁদের মুখ থেকে বাহবা নিতেই হবে।' এই পণ করে

তো বেরোনো গেল। চার দিকে নজর ক'রে দেখতে দেখতে চলেছি। চার দিকে ফুল আছে, গাছপালা আছে, পাহাড় পর্বত আছে, কিন্তু সে-সব তো পুরোনো— একটা নতুন কিছু বের করতে হবে। খানিক দূর গিয়ে দেখি একজনদের বাড়ির সুমুখে তারা একটি বাগান তৈরি করেছে, গাছগুলোর ডালপালা কেটে নানাবিধ আকারে পরিণত করা হয়েছে। কোনোটা গোল, কোনোটা বা অষ্টকোণ, কোনোটা মন্দিরের চুড়োর মতো। দেখে তো আমার তাক লেগে গেল। পাছে তাঁরা আগে থাকতে কিছু বলে ফেলেন এই ভয়ে তাঁরা মুখ খুলতে না খুলতে তাড়াতাড়ি আমি চেঁচিয়ে উঠেছি, 'How beautiful !' Miss Hকে তার একটা ছবি নিতে অনুরোধ করলেম। Miss H ও Miss N তো একেবারে হেসে আকুল; তাঁরা বলে উঠলেন, 'Oh Mr. T, surely you are joking !' Mr. T তো কালবিলম্ব না করে তাড়াতাড়ি হেসে উঠলেন; যেন তিনি ঘোরতর একটা ঠাট্টা করে নিয়েছেন ও তার জন্যে মনে মনে ভারী তৃপ্তি ও গর্বের উদ্রেক হয়েছে। ভালো করে সামলাতে পেরেছি কিনা বলতে পারি নে। কিন্তু বড়ো লজ্জা হল! 'যাবৎ কিঞ্চিৎ' বাক্যব্যয় না করেছিলেম 'তাবচ্চ' যথাকথঞ্চিৎ রূপে শোভা পেয়েছিলেম, কিন্তু প্রথম যে দিনই মুখ খুললেম সেই দিনই এই রকম হাস্যভাজন হতে হল! আমি কিন্তু Miss H ও Miss N-এর ভাব আজ পর্যন্ত বুঝতে পারলেম না; তাঁরা একটা যাচ্ছেতাই বনবাদাড় দেখলে হাঁ করে চেয়ে থাকতেন আর অমন সুন্দর নানা আকৃতিতে ছাঁটা গাছ-পালা তাঁদের পছন্দসই হল না! সেদিন একটা ভিক্ষুক একটা ছেঁড়া টুপি পরে রাস্তায় দাঁড়িয়ে ছিল; হঠাৎ তাঁদের খেয়ালে কেমন লেগে গেল, তৎক্ষণাৎ তাকে আট গণ্ডা পয়সা (এক শিলিং) দিয়ে

দাঁড় করিয়ে ছবি নেওয়া হল। আর, রাস্তা দিয়ে কত মহা মহা সুন্দরী চলে যায়, যাদের একদিন দেখলে তিরিশ দিন মলয় সমীরণ ও চাঁদের কিরণে দগ্ধ করতে থাকে, তাদের সম্বন্ধে তাঁরা একটি কথাও কন না। কেন বলো দেখি। যা হোক, অপ্রস্তুত হয়ে বাড়ি গিয়েই একটা বাংলা কবিতা লিখতে বসলেম। Miss N আমাকে জিজ্ঞাসা করলেন, আমি কি বাড়িতে চিঠি লিখছি? আমি বিনয়-সহকারে হাসতে হাসতে বললেম যে, 'আমি মাঝে মাঝে কবিতা লিখতে চেষ্টা করে থাকি, তাই দুই-এক ছত্র কবিতা লিখছি।' শুনে অবধি Miss Nএর আমার প্রতি ভারী ভক্তি হয়েছে। তিনি মনে করলেন, লোকটা খুব ভাবুক হবে। তিনি তাঁর লেখা দুই-একটা sonnet আমাকে শোনাতে আরম্ভ করলেন। কবিতা পড়তে পড়তে যেখানটা ভালো লাগত আমাকে চেঁচিয়ে শোনাতেন। আমার উচ্ছ্বাস দেখে কে! আমার পূর্বকৃত কোনো ত্রুটি তাঁর আর মনে রইল না। ক্রমে ক্রমে তাঁর সঙ্গে আমার আলাপ ভারী পরিপক্ব হয়ে উঠতে লাগল— এত দূর পর্যন্ত যে, একটা ফুস্‌ফাস্‌ উঠল। ম— সন্দেহ করলেন যে, Miss Nএর নেত্র রূপ ও বাক্য-বাণ-বর্ষণের মধ্যে পড়ে আমার বুকটা দু-তিন টুকরো হয়ে গেছে। আমি তাঁকে বোঝাতে গেলেম, 'মাথা নেই তার মাথাব্যথা। আমি একটা হৃদয়হীন শীতলশোণিত জীব। আমার হৃদয় দগ্ধও হয় না, ভস্মও হয় না, হারায়ও না, ভাঙেও না, চুরেও না। অমন একটা বিষম নট্‌খোটে পদার্থের আমি কোনো সম্পর্কই রাখি নে।' তিনি তো বিশ্বাসই করলেন না। তিনি বললেন, 'courtship চালাও।' আমার মতো চুপচাপ লাজুক মানুষ কি courtship চালাবার উপযুক্ত নাবিক? আমি কি মশায় তার দিকে হাঁ করে চেয়ে ফোঁস্‌ ফোঁস্‌ করে নিশ্বেস ফেলতে পারি! ডিনার-টেবিলে আমার দিকে

একটা লবণ-দানি সরিয়ে দিলে এমনি অতিমাত্র কৃতজ্ঞতায় উচ্ছ্বসিত হয়ে ঢলঢল নেত্রে অত্যন্ত কোমল ভাবপূর্ণ হাস্যরসে মুখখানা টস্‌টোসে করে হৃদয়ের উচ্ছ্বাস প্রকাশ করা কি আমার কর্ম! বায়রন থেকে বেছে বেছে এমন কবিতা পড়ে শোনানো যাতে আমার মনের ভাব ব্যক্ত হয়, পড়তে পড়তে বিশেষ একটা লাইনে থেমে অতিশয় করুণরসের দীর্ঘনিশ্বাস ফেলা, সে-সব কি আমার পোষায়! আমি কি হাঁটু গেড়ে বলতে পারি: সুন্দরি, ত্বমসি মম ভূষণং ত্বমসি মম জীবনং ত্বমসি মম ভবজলধিরত্নং! তোমরা কবি মানুষ তোমরা হলে পারতে। কিন্তু এ কথা নিয়ে আর বেশি ঠাট্টা উচিত নয়— বিষয়টি গুরুতর, একটা মনুষ্যমনের সুখশান্তি নিয়ে কথা হচ্ছে। আমার আলাপী অনেক লোকের মুখেই এই রকম একটা গুজব শুনতে পাচ্ছি যে, আমি ভালোবাসায় পড়েছি ও সেই জন্যে মনে মনে আমার অত্যন্ত কষ্ট হচ্ছে। সংবাদটা অত্যন্ত ভাবনাজনক এবং শুনে অবধি আমি ভারী চিন্তিত আছি। কী করব বলো দেখি? বিবাহের প্রস্তাব করব কি? অবিশ্যি, লোকের মুখে এক কথা শুনেই আমি তাড়াতাড়ি করে বিয়ে করতে যাচ্ছি নে। আমি প্রথমতঃ তদারক করব যে আমি ভালোবাসায় পড়েছি কি না, তার পরে যদি প্রমাণ হয় তা হলে তোমাদের এবং অন্যান্য আত্মীয় বন্ধুবান্ধবদের পরামর্শ নিয়ে যা হয় স্থির করা যাবে। কী বল? তার পরে গল্পের শেষ দিকটা শোনো। সেই বাংলা কবিতাটা লিখছিলেম। চতুর্থ ছত্রে লাইনের শেষে ডেজি (daisy) কথাটা পড়ে গিয়েছিল, কিন্তু তার আর কোনো মিল না পেয়ে সেইখেনেই কবিতাটা বন্ধ থাকে। এ দিকে Miss N রোজই আমাকে পীড়াপীড়ি করেন; বলেন, 'তোমার কবিতাটা অনুবাদ করে শোনাও।' আমি তো আজকাল করে রোজই স্থগিত রাখি। পরশু দিন তাঁরা এখান

থেকে লন্‌ডনে চলে গিয়েছেন ও আমাকে বিশেষ করে অনুরোধ করে গিয়েছেন, কবিতাটা অনুবাদ-সমেত লিখে পাঠিয়ে দেওয়া হয়। কী করা যায় বল তো। ভারী মুশকিলেই পড়েছি। আমি বলি কী, তুমি, ভাই, আমার হয়ে যত শীঘ্র পারো একটা কবিতা লিখে পাঠাও। বিষয়টা কী জান? টর্কী না দেখে টর্কীর বর্ণনা কি অসম্ভব মনে করছ? কিচ্ছুই না। ভালো জায়গা মাত্রেরই যে রকম বর্ণনা করা হয়, সেই রকম করলেই চুকে যাবে। অর্থাৎ, ফুল ফুটছে, পাখি ডাকছে, বাতাস বয়, জ্যোৎস্না ওঠে। যত প্রকার মিষ্টি জিনিস আছে, কোনো প্রকারে কবিতাটার মধ্যে গুঁজে দেওয়া। গাছপালার বর্ণনা সমাপ্ত করে যদি কোনো রকম করে খানিকটা অশ্রুজল, হৃদয়-ভাঙাভাঙি, নিরাশা, প্রিয়তমা, নিবিড় কুন্তল, সুদীর্ঘ নয়ন বসাতে পারো, তা হলেই জিনিসটা সর্বাঙ্গসুন্দর হবে। দেখো, nightingale, violet, forget-me-not, hyacinth প্রভৃতি কথাগুলো বাংলা কবিতার মধ্যে ভালো শোনাবে না। কিন্তু তার জন্যে বেশি ভেবো না। তুমি তো, কোকিল, পাপিয়া, মালতী, মল্লিকা, চামেলি, চম্পা লিখে দিয়ো; তার পরে অনুবাদ করে দেবার সময় আমি যা হয় একটা উপায় করে দেব।

সমস্ত গল্পটা কি নিতান্ত আজগুবি মনে হচ্ছে? তবে আসল কথাটা খুলে বলছি। এটা আমার কথা নয়। এক ব্যক্তি তাঁর নিজের ঘটনা চিঠিতে আমাকে লিখেছিলেন, তাঁর চিঠি থেকে আমি উদ্‌ধৃত করে দিলেম। ব্যক্তিটি কে শুনবে? না— কাজ নেই বাপু, তোমরা আবার দশ জনের কাছে গল্প করে বেড়াবে। তোমাদের পেটে যদি একটি কথা থাকে! ভারী কৌতূহল হচ্ছে? আচ্ছা তাঁর নামের প্রথম অক্ষর লিখছি— শ। বুঝেছ?

ভারী কাজে-ব্যস্ত। হাই তোলবার সময় নেই। সময় যদি নিলেমে বিক্রি হয় তা হলে যত ব্যস্ত লোক সংসারে আছে আমি সকলের চেয়ে চড়া দাম ডাকি— এত কাজ! এমন অবস্থায় তোমাদের চিঠি লেখা সামান্য কথা? এত ব্যস্ত অবস্থায় লিখতে বসলে কী বিপদ ঘটে জানো? মনের বাক্সের চাবি পকেট হাৎড়ে খুঁজে পাওয়া যায় না; যদি বা বাক্স খোলা গেল তাড়াতাড়ি ব্যস্তসমস্ত ভাবে, হাঁস্-ফাঁস্ করতে করতে, হুট্‌পাট্ ক'রে, যেখানে যত ভাব গোছানো ছিল খুঁজতে গিয়ে সমস্ত ওলটপালট বিপর্যস্ত করে ফেলি— এটা তুলছি, ওটা তুলছি, কিন্তু যেটা আবশ্যক সেইটে পাওয়া যায় না। লিখতে গেলে কথা পড়ে যায়। তাড়াতাড়িতে কর্তার আগে ক্রিয়াকে আসন দেওয়া হয় ও কর্তা জায়গা না পেয়ে হয়তো কর্মের পিছনে হতবুদ্ধি হয়ে দাঁড়িয়ে থাকে। আজকেরকার চিঠিতে এই রকম নানা ত্রুটি হবার সম্ভাবনা আছে, তবু কোনো প্রকারে আজকের মধ্যে চিঠিটা লিখতেই হবে। মনে আছে, তিন চার মেল আগে তোমাকে লাইন দশেকের যে-একটি চিঠি লিখেছিলেম তাতে তোমাকে আশ্বাস দিয়েছিলেম যে, 'শীঘ্রই তোমাকে একখানি বড়ো চিঠি লিখব।' 'লিখব' ভবিষ্যৎকালবাচক ক্রিয়া। আজ থেকে প্রলয়কাল পর্যন্ত ভবিষ্যতের সীমা। তা ছাড়া যেমন একটি বাঁধা নিয়ম আছে যে, পয়সা চৌষট্টিটা হলেই টাকায় পরিণত হয়; তেমন কোনো শাস্ত্রেই এমন একটা ধরাবাঁধা নির্দিষ্ট নিয়ম নেই যাতে অবিসম্বাদে বলা যায় যে, 'শীঘ্র' এত আনা হলে 'দেরি' টাকায় পরিণত হয়। অতএব তোমাদের এমন একটি অনিশ্চিত অনির্দিষ্ট আশায় আর বেশি দিন ফেলে রাখতে চাই নে।

Christmas ফুরোলো, আবার দেখতে দেখতে আর-একটা

উৎসব এসে পড়ল। আজ নূতন বর্ষের প্রথম দিন। কিন্তু তার জন্যে কিছুই গোলমাল দেখতে পাচ্ছি নে। নূতন বৎসর যে এখানে এমন নিঃশব্দপদসঞ্চারে আসবে তা জানতেম না। শুনেছি ফ্রান্সে লোকে নতুন বৎসরকে খুব সমাদরের সঙ্গে আবাহন করে। কাল পুরাতন বৎসরের শেষ রাত্রে আমাদের প্রতিবেশীরা বাড়ির জানলা খুলে রেখেছিল। তার কারণ এই হতে পারে যে, পাছে পুরানো বৎসর ঘরের মধ্যে আটকা পড়ে থাকে, তার চলে যাবার ব্যাঘাত হয়— আর, পাছে নতুন বৎসর এসে জানলার কাছে ঘুরে ঘুরে বেড়ায়, তার ঘরে ঢুকতে বিশেষ কষ্ট হয়। এখেনে শীতে জানলা দরজা সমস্ত বন্ধ থাকে কি না, সুতরাং দরজা খুলে না দিলে নতুন বৎসর ঘরে ঢুকতে পান না, বাইরে দাঁড়িয়ে সর্দিতে মারা যান। আর পুরানো বৎসরের বাড়ি যাবার সময় হয়েছে, তাকে যদি অমন দরজা বন্ধ করে রাখো তবে সে ব্যক্তি দরজায় মাথা ঠুকে ঠুকে বাড়িময় দাপা-দাপি করে বেড়াতে থাকবে। কিন্তু দুর্দশার কথা কী বলব, আমরা হচ্ছি ঘোরতর অসভ্য অজ্ঞান লোক— আমাদের বাড়ির জানলা কাল রাত্রে খুলে রাখা হয় নি, আমাদের চিমনির ( ধোঁওয়ার নলের ) ভিতর দিয়ে ছাড়া পুরাতন বৎসরের আর বেরোবার জায়গা ছিল না। আজ সকালে উঠে এই কথাটা আমাদের হঠাৎ মনে পড়ল। মনে পড়ে অবধি আমরা অনুতাপে সারা হচ্ছি। মনে করো প্রতি বাড়িতে ১৮৮০ খৃস্টাব্দ, আমাদের বাড়িতে ১৮৭৯। মনে করো যদি আমরা আর বাড়ির জানলা দরজা একেবারে না খুলি তা হলে আর পঁচাত্তর বৎসর বাঁচলেও ১৮৭৯ খৃস্টাব্দে মরি। কিম্বা যদি চিত্রগুপ্তের খাতায় ১৯৫৩ খৃস্টাব্দে তাঁর প্রভুর আলয়ে আমার শুভ পদার্পণ নির্দিষ্ট থাকে তা হলে সে শুভদিন আমার ভাগ্যে একেবারেই আসে না, চিরকালই আমি ১৮৭৯তে থাকি। মন্দ কী? চিরকালই যদি

১৮৭৯তে থাকতে পারি সে তো বেশ হয়। কিন্তু রোসো, একটু ভেবে দেখি। ১৮৭৯ খৃস্টাব্দে এমনিই কি আমার সুখের বৎসর গিয়েছে? আহা! এর আগে এমন কত বৎসর গিয়েছে যাদের ধরে রাখতে পারলে চিরজীবন ধরে রাখতুম! যা হয়ে গেছে তা তো হয়ে গেছে। এখন, আমার কুষ্টিতে লেখা আছে যে, ১৮৮১ খৃস্টাব্দে আমার ‘ধন-রত্নানি’ একটি ভার্যা ও অনেক মিত্র লাভ হবে; মনে করছি ১৮৮২কে আর ঘরে ঢুকতে দেব না। যা হোক, নতুন বৎসরকে অনেক ক্ষণ ঘরের বাইরে দাঁড় করিয়ে রাখা হয়েছিল, আসবামাত্রেই তাঁকে আবাহন করতে পারি নি তার জন্যে আমরা তাঁর কাছে শত শত ক্ষমা চাচ্ছি। নতুন বৎসরের আগমনে আজকের দিনের মুখশ্রী বড়ো উজ্জ্বল হয়ে ওঠে নি। আজ ভারী মেঘ ও অন্ধকার করে আছে। নতুন বৎসরের উপক্রমণিকা যদি এই রকম অন্ধকারাচ্ছন্ন হয় তবে এর উপসংহার না জানি কিরকম হবে। টর্কি থেকে বহুদিন হল আমরা আবার লন্‌ডনে এসেছি। টর্কিতে বসন্তের সঙ্গে প্রকৃতির ফুলশয্যা দেখেছিলেম। সেই উৎসব থেকে লন্‌ডনের এই ব্যস্ত ভাবের মধ্যে এসে পড়ে বড়ো ভালো লাগবে না। এখন আমি Mr Kর পরিবারের মধ্যে বাস করি। Mr. K, Mrs. K, তাঁদের চার মেয়ে, দুই ছেলে, তিন দাসী, আমি ও Toby বলে এক কুকুর হচ্ছে এই বাড়ির জনসংখ্যা। Mr. K হচ্ছেন একজন ডাক্তার। তাঁর মাথার চুল ও দাড়ি প্রায় সমস্ত পেকে গিয়েছে। বেশ বলিষ্ঠ ও সুশ্রী দেখতে। যেমন অমায়িক স্বভাব তেমনি অমায়িক মুখশ্রী। তাঁর পরিবারের সকলেই বড়ো ভালো লোক। আমার সঙ্গে অল্প দিনের আলাপেই বেশ বন্ধুত্ব হয়েছে। Mrs. K আমাকে আন্তরিক যত্ন করেন। শীতের সময় আমি বিশেষ গরম কাপড় না পরলে তাঁর কাছে ভর্ৎসনা খাই। খাবার সময় যদি

তাঁর মনে হয় আমি কম করে খেয়েছি, তা হলে যতক্ষণ না তাঁর মনের মতো খাই ততক্ষণ পীড়াপীড়ি করেন। বিলেতে লোকে কাশিকে বড়ো ভয় করে; যদি দৈবাৎ আমি দিনের মধ্যে দুবার কেশেছি তা হলেই তিনি জোর করে আমার স্নান বন্ধ করান, আমাকে দশ রকম ওষুধ গেলান, শুতে যাবার আগে আমার পায়ে খানিকটা গরম জল ঢালবার বন্দোবস্ত করেন— তবে ছাড়েন। বাড়ির মধ্যে সকলের আগে বড়ো Miss K ওঠেন। তিনি নীচে এসে ব্রেক্‌ফাস্ট্‌ তৈরি হয়েছে কিনা তদারক করেন; অগ্নিকুণ্ডে দু চার হাতা কয়লা দিয়ে ঘরটি বেশ উজ্জ্বল করে রাখেন। খানিকক্ষণ বাদে সিঁড়িতে একটা দুদ্দাড় পায়ের শব্দ শুনতে পাওয়া যায়। বুড়ো K শীতে হিহি করতে করতে খাবার ঘরে গিয়ে উপস্থিত। তাড়াতাড়ি আগুনে হাত পা পিঠ বুক তাতিয়ে খবরের কাগজ হাতে খাবার টেবিলে এসে বসলেন। তাঁর বড়ো মেয়েকে চুম্বন করলেন, আমার সঙ্গে সুপ্রভাত অভিবাদন হল। লোকটা ভারী প্রফুল্ল। আমার সঙ্গে খানিকটা হাসি-তামাসা হল, খবরের কাগজ থেকে এটা ওটা পড়ে শোনাতে লাগলেন। তাঁর এক পেয়ালা কফি শেষ হয়ে গেছে, এমন সময়ে তাঁর আর দুটি মেয়ে এসে তাঁকে চুম্বন করলেন। তাঁদের সঙ্গে তাঁর বন্দোবস্ত ছিল যে, তাঁরা যে দিন Mr. Kর আগে উঠবেন সে দিন Mr. K তাঁদের পাঁচ সিকে দেবেন, আর যেদিন Mr. K তাঁদের আগে উঠবেন সে দিন Mr. Kকে তাঁদের চার আনা দিতে হবে। যদিও এত অল্প দিতে হত তবু Mr. Kর তাঁদের কাছে প্রায় দু তিন পাউণ্ড পাওনা হয়েছে। রোজ সকালে Mr. K তাঁর পাওনার জন্যে দাবি করেন। কিন্তু তাঁর দেনদাররা হেসেই উড়িয়ে দেন। Mr. K বলেন 'এ ভারী অন্যায়!' তিনি আমাকে মাঝে মাঝে মধ্যস্থ মেনে বলেন, 'আচ্ছা,

Mr. T তুমিই বলো, এরকম debt of honour ফাঁকি দেওয়া কি ভদ্রতা!' যা হোক, রোজ রোজই Mr. Kর পাওনা বাড়ছে। তার পরে Mrs. K এলেন। আমাদের ব্রেক্‌ফাস্ট্ প্রায় সাড়ে নটার মধ্যে শেষ হয়। Mr. Kর বড়ো ছেলে আমাদের আগেই খাওয়া সেরে কাজে গিয়েছেন, আর Mr. Kর ছোটো ছেলেটি ও ছোটো মেয়েটি অনেকক্ষণ হল খাওয়া শেষ করেছে। একজনের কথা বলতে ভুলে গিয়েছি। Toby কুকুরটি অনেক ক্ষণ হল এসে আগুনের কাছে আরামে বসে আছে। ছোট্ট কুকুরটি। তার ঝাঁকড়া-ঝাঁকড়া রোঁওয়া। রোঁওয়াতে চোখ মুখ ঢাকা। বুড়ো হয়েছে আর তার একটা চোখ কানা হয়ে গেছে। আদর পেয়ে পেয়ে এই ব্যক্তির কতকগুলি নবাবি চাল হয়েছে। drawing-room ছাড়া অন্য কোনো ঘরে তার মন বসে না। কথা নেই বার্তা নেই, ঘরের সকলের চেয়ে ভালো কেদারাটিতে অম্লানবদনে লাফিয়ে উঠে বসা হয়; ঘরে যদি একঘর লোক হয় তবুও বসে আছে, এক ব্যক্তির হয়তো বসবার জায়গা হচ্ছে না কিন্তু Tobyর তাতে আসে যায় না। কোনো দিকে ভ্রূক্ষেপ দৃক্‌পাত না করে দিব্য আরামে চৌকিতে তিনি বসেছেন; তার এক পাশে যদি আর কেউ এসে বসে অমনি তিনি মহা বিরক্ত হয়ে দর্পে সে চৌকি থেকে উঠে গিয়ে তৎক্ষণাৎ পাশের কৌচটির ওপরে গিয়ে বসে পড়েন। সকাল বেলায় ব্রেক্‌ফাস্টের সময় তাঁর তিনটি বিস্কুট বরাদ্দ আছে। সে বিস্কুটগুলি নিয়ে সে খাবার ঘরে বসে থাকে; যতক্ষণ না আমি গিয়ে সেই বিস্কুটগুলি নিয়ে তার সঙ্গে খানিকটা খেলা করি, একবার তার মুখ থেকে কেড়ে নিই, একবার গড়িয়ে দিই, ততক্ষণ তার খাওয়া হয় না। আমি খেলা না করলে সে কোনো মতেই খেতে রাজি হয় না। আমাকে সে বড়ো ভালোবাসে। আগে

আগে যখন আমার উঠতে দেরি হত সে তার বরাদ্দ বিস্কুট নিয়ে আমার শোবার ঘরের কাছে বসে ঘেউ ঘেউ করত। কিন্তু গোল করলে আমি বিরক্ত হতুম দেখে সে এখন আর ঘেউ ঘেউ করে না। আস্তে আস্তে পা দিয়ে দরজা ঠেলে; যতক্ষণ না আমি দরজা খুলে দিই, চুপ করে বাইরে বসে থাকে। দরজা খুলে ঘর থেকে বেরলেই সে লাফিয়ে ঝাঁপিয়ে নেজ নেড়ে সুপ্রভাত সম্ভাষণ করে; তার পরে একবার বিস্কুটের দিকে চায় একবার আমার মুখের দিকে চায়। মনোগত ভাবটি এই যে, 'প্রাতঃকৃত্য সারা হয়েছে? তা বেশ হয়েছে। এখন আমার বিস্কুটটি একবার গড়িয়ে দেও; আমার বড়ো খেলা করবার ইচ্ছে গিয়েছে।' এক-এক সময় সন্ধে বেলায় পেছন দিকের দুটো পা গুটিয়ে সুমুখের দুটো পায়ের ওপর ভর দিয়ে মহাচিন্তিতভাবে বৃদ্ধ আগুনের দিকে একদৃষ্টে চেয়ে থাকে। আধ ঘণ্টা যায়, এক ঘণ্টা যায়, Tobyর হুঁস নেই। তখন তাকে আদর করতে যাও, মাথায় হাত বুলোও, মহা-অসন্তুষ্ট-ভাবে গোঁ গোঁ করে, মাথা নাড়ে। 'বিরক্ত কর কেন? ভাবতে ভাবতে আমার মাথা ঘুরে যাচ্ছে এখন উনি আমার মাথায় হাত বুলোতে এলেন!' এ ব্যক্তি পূর্বজন্মে কী ছিল বলো দিকি? অ্যারিস্টট্ল্ ছিল না কি? যা হোক, সাড়ে নটার মধ্যে আমাদের ব্রেক্‌ফাস্ট্ শেষ হয়। তার পরে Mrs. K হাতে দস্তানা পরে দাসীদের নিয়ে চৌতলা থেকে একতলা পর্যন্ত, জিনিসপত্র গোছানো, ঘর দ্বার পরিষ্কার করানো ও সমস্ত গৃহকার্য তদারক করে উঠা-নাবা করেন। একবার রান্নাঘরে যান— সেখেনে শাকওয়ালা রুটি-ওয়ালা মাংসওয়ালার বিল দেখেন, যাকে যার চুকিয়ে দেবার দেন। মাঝে মাঝে ওপরে এসে Mr. Kর সঙ্গে গৃহকার্যের পরামর্শ হয়। রান্নাঘরের উপকরণ পরিষ্কার আছে কিনা ও যথাস্থানে আছে

কিনা দেখেন ; ভালো মাংস এনেছে কিনা, ওজনে কম বেশি হয়েছে কিনা সে সব দেখেন। রাঁধুনির সঙ্গে মাঝে মাঝে রান্নাতে যোগ দেন। এই রকম ব্রেক্‌ফাস্টের পর থেকে প্রায় বেলা একটা দেড়টা পর্যন্ত তাঁকে নানাবিধ কাজে ব্যস্ত থাকতে হয়। মাঝে মাঝে তাঁর সঙ্গে তাঁর বড়ো মেয়ে যোগ দেন। মেজ মেয়ে Miss J দেখি, প্রত্যহ একটি ঝাড়ন নিয়ে drawing-room সাফ করেন। দাসীরা ঘর ঝাঁট দিয়ে যায়, আর জিনিসপত্রে যা-কিছু ধুলো লাগে তা তিনি নিজের হাতে ঝেড়েঝুড়ে সাফ করেন। এখানকার অনেক ভদ্রপরিবারেই drawing-roomএর জিনিস-পত্র সাফ করবার ভার বাড়ির মেয়েরাই নেন, দাসীদের হাতে পাছে জিনিসপত্র ভেঙে যায় বা ভালোরূপে পরিষ্কার না হয়। তৃতীয় মেয়ে Miss A বালিসের আচ্ছাদন আসন মোজা কাপড় প্রভৃতি নানাবিধ সেলাইয়ে নিযুক্ত হন, চিঠিপত্র লেখেন, এক-একদিন বাজনা ও গান অভ্যেস করেন। বাড়ির মধ্যে তিনিই গাইয়ে-বাজিয়ে। আজকাল স্কুল বন্ধ, ছোটো ছেলেটি ও মেয়েটি ভারী খেলায় মগ্ন। দেড়টার সময় আমাদের lunch খাওয়া আছে। lunch সমাপন করে আবার যিনি যাঁর কাজে নিযুক্ত হলেন। এই সময়ে visitorদের আসবার সময়। হয়তো Mrs. K Mr. Kর এক জোড়া ছেঁড়া মোজা নিয়ে চশমা পরে drawing-roomএ বসে সেলাই করছেন। Miss A একটি পশমের জামা তাঁর ভাইপোর জন্যে তৈরি করে দিচ্ছেন। Miss J একটু অবসর পেয়ে আগুনের কাছে বসে হয়তো Green's *History of the English People* পড়তে নিযুক্ত হয়েছেন। বড়ো Miss K হয়তো তাঁর কোনো আলাপীর বাড়িতে visit করতে গিয়েছেন। তিনটের সময় হয়তো একজন visitor এলেন। দাসী drawing-

roomএ এসে বললে 'Mr. ও Mrs. A'। বলতে বলতে ঘরের মধ্যে Mr. ও Mrs. A এলেন। মোজা জামা রেখে বই মুড়ে Mrs. K ও তাঁর কন্যারা আগন্তুকদের অভ্যর্থনা করলেন। weather ভালো কি মন্দ সে বিষয়ে পরস্পারের মতামত ব্যক্ত করলেন। Mrs. A বললেন, 'Mr. Xএর ৪৩ বৎসর তিন মাস বয়সে হাম হয়। হাম হয়েছিল বলে তিনি চার দিন আপিসে যেতে পারেন নি। কাল আফিসে গিয়েছিলেন। তাঁর হাম হয়েছিল বলে আফিসের লোকেরা তাঁকে নির্দয় রূপে ঠাট্টা করতে আরম্ভ করেছে।' Mrs. J বললেন, 'অমন ব্যামো হলে কী দুর্দশা! একে তো ব্যামোর কষ্ট, তার ওপর কারও মমতা পাবার জো নেই। শুধু তাই নয়, ব্যামো হলে আবার তাই নিয়ে হাসি তামাসা ঠাট্টা খেয়ে বেড়াতে হয়।' এই কথা থেকে ক্রমে হাম রোগের বিষয়ে যত কথা উঠতে পারে উঠল। Miss A বললেন, 'Mr. Zএর তৃতীয় ছেলেটির হাম হয়েছে।' তার থেকে কথা উঠল যে, Mr. Zএর যে এক cousin Miss Y অস্ট্রেলিয়ায় আছেন তাঁর Captain Wর সঙ্গে বিবাহ হয়ে গেছে। এই রকম খানিক ক্ষণ কথোপকথন হলে পর তাঁরা চলে গেলেন। বিকেলে হয়তো আমরা সবাই মিলে একটু বেড়াতে গেলুম। বেড়িয়ে এসে সাড়ে ছটার সময় আমাদের ডিনার খাওয়া হয়। ডিনার খেয়ে ৭টার সময় আমরা সবাই মিলে drawing-roomএ গিয়ে বসি। আগুন জ্বলছে। ঘরটি বেশ গরম হয়ে উঠেছে। আমরা আগুনের চার দিকে ঘিরে বসলুম। এক-এক দিন আমাদের গান বাজনা হয়। আমি ইতিমধ্যে অনেক ইংরাজি গান শিখেছি। জাঁক করতে চাই না, কিন্তু তবু সত্যি কথা বলতে কী, এখানকার লোকে আমার গলার বেশ প্রশংসা করে। আমি গান করি। Miss A

বাজানো Miss A আমাকে অনেকগুলি গান শিখিয়েছেন। কিন্তু প্রায় সন্ধে বেলায় আমাদের একটু-আধটু পড়াশুনা হয়। আমরা পালা করে ৬ দিনে ছ রকমের বই পড়ি। বই পড়তে পড়তে এক-এক দিন প্রায় ১১॥ - ১২ হয়ে যায়। ছেলেরা এখন শুতে গেছে।

ছেলেদের সঙ্গে আমার ভারী ভাব হয়ে গেছে। তারা আমাকে Uncle Arthur বলে। Ethel ছোটো মেয়েটি আমাকে ভারী ভালোবাসে। তার ইচ্ছে যে, আমি কেবল একলা তারই Uncle Arthur হই। তার ভাই Tom যদি আমাকে Uncle Arthur বলে তবেই তার ভারী কষ্ট উপস্থিত হয়। একদিন Tom তার ছোটো বোনকে রাগাবার জন্যে একটু বিশেষ জোর দিয়ে বলেছিল, 'He is my Uncle Arthur!' এই তো Ethel আমার গলা জড়িয়ে ধরে তার ছোটো ঠোঁট দুটি ফুলিয়ে ফুলিয়ে কাঁদতে আরম্ভ করে দিলে। কত করে তাকে থামাই। Tom একটু অস্থির, কিন্তু ভারী ভালো মানুষ। খুব মোটাসোটা। মাথাটা খুব প্রকাণ্ড। মুখটা খুব ভারী-ভারী। সে এক-এক সময়ে আমাকে এমন এক-একটা অদ্ভুত প্রশ্ন করে যে কী বলব। একদিন আমাকে জিজ্ঞাসা করছিল, 'আচ্ছা, Uncle Arthur, ইন্দুররা কী করে?' Uncle Arthur বললেন, 'তারা রান্নাঘর থেকে চুরি করে খায়।' সে একটু ভেবে বললে, 'চুরি করে? আচ্ছা, চুরি করে কেন?' Uncle বললেন, 'তাদের ক্ষিদে পায় ব'লে।' শুনে Tomএর বড়ো ভালো লাগল না। সে বরাবর শুনে আসছে যে, জিজ্ঞাসা না করে পরের জিনিস নেওয়া অন্যায়। আর একটি কথা না বলে সে চলে গেল। যদি তার বোন কখনো কাঁদে সে তাড়াতাড়ি এসে সান্ত্বনার স্বরে বলে, 'Oh, poor

Ethel, don't you cry! Poor Ethel!' এমন মজা করে বলে যে সে হাসি চেপে রাখা দুঃসাধ্য। Ethelএর মনে মনে জ্ঞান আছে যে, সে একজন Lady। সে কেমন গম্ভীর ভাবে কেদারায় গিয়ে ঠেস দিয়ে বসে। Tomকে এক এক সময়ে ভর্ৎসনা করে বলা হয়, 'আমাকে বিরক্ত কোরো না।' একদিন Tom পড়ে গিয়ে কাঁদছিল। আমি তাকে বললেম, 'ছি! কাঁদতে আছে!' অমনি Ethel আমার কাছে ছুটে এসে জাঁক করে বললে, 'Uncle Arthur, Uncle Arthur, আমি একবার ছেলেবেলায় রান্নাঘরে পড়ে গিয়েছিলেম, কিন্তু কাঁদি নি।' উঃ! বয়স কত!

Mr. N ডাক্তারের আর-এক ছেলে বাড়িতে থাকেন, কিন্তু তাঁকে দেখতে পাই নে। তিনি সমস্ত দিন আফিসে থাকেন। কিন্তু আফিস থেকে এলেও তাঁর বড়ো একটা দেখা পাওয়া যায় না। তার কারণ কী জানো? তিনি Miss Iএর সঙ্গে engaged। তাঁদের দুজনে কোর্টশিপ চলছে। রবিবার দু বেলা তাঁকে নিয়ে তাঁর চর্চে যেতে হয়। যখন বিকেলে একটু অবসর পান, তাঁর বাড়িতে গিয়ে এক পেয়ালা চা খেয়ে আসেন। প্রতি শুক্রবার সন্ধে বেলা তাঁদের বাড়িতে তাঁর নেমন্তন্ন আছে। এই রকমে তাঁর সময় ভারী অল্প। উভয়ে পরস্পরকে নিয়ে এমন সুখী আছেন যে, অবসর কাল কাটাবার জন্যে অন্য কোনো জীবের সঙ্গ তাঁদের আবশ্যক করে না। শুক্রবার সন্ধে বেলায় যদি আকাশ ভেঙে পড়ে তবু Mr. N পরিষ্কার করে চুলটি ফিরিয়ে, পমেটম মেখে, কোট brush করে ফিট্‌ফাট্ হয়ে, ছাতা হাতে করে বাড়ি থেকে বেরোবেনই। একবার খুব শীত পড়েছিল, আর তাঁর ভারী কাশি হয়েছিল; মনে করলেম আজ বুঝি বেচারির আর যাওয়া হয় না। কী আশ্চর্য! ৭টা বাজতে না বাজতেই দেখি তিনি ফিট্‌ফাট্

হয়ে নেবে এসেছেন। তাঁর বাপ মা বোনরা সবাই বললে 'It is very foolish of you N', কিন্তু বললে হয় কী! 'নদী যবে চলে সিন্ধুপানে কার সাধ্য রোধে তার গতি।' নদী তো বাপ মা বোনের উপরোধের শিলাবাধা লঙ্ঘন ক'রে, কাশি হাঁচি ও রুমালে সর্দিঝাড়ার কলস্বর করতে করতে সিন্ধুর উদ্দেশে চলল। ( উপমা কেমন হল বলো দেখি। ) তখন বৃষ্টি পড়ছে, বরফ পড়ছে, রাস্তায় কাদা জমেছে। তার পরদিন সকালে সর্দিতে বেচারি মাথা তুলতে পারে না। এমন যন্ত্রণা!

যা হোক, আমার এই K-পরিবারের সঙ্গে খুব বন্ধুত্ব হয়ে গেছে। সে দিন Miss N আমাকে বলছিলেন যে, প্রথম যখন তাঁরা শুনলেন যে একজন ভারতবর্ষীয় ভদ্রলোক তাঁদের মধ্যে বাস করতে আসছে, তাঁদের ভারী ভয় হয়েছিল। 'ব্যক্তিটা কি-রকম হবে না জানি! তার সাক্ষাতে আবার কিরকম আদব-কায়দা রেখে চলতে হবে! আমাদের কথা সে ভালো করে বুঝতে পারবে কি না!'— এই রকম নানাবিধ ভাবনায় তাঁদের তো রাতে ঘুম হয় না। যেদিন আমার আসবার কথা ছিল সেই দিন Miss A ও Miss J তাঁদের এক আত্মীয়ের বাড়িতে পালিয়ে গিয়েছিলেন। প্রায় এক হপ্তা বাড়িতে আসেন নি। তার পরে হয়তো যখন তাঁরা শুনলেন যে, একটা পোষমানা জীব তাঁদের বাড়িতে এসেছে, সে ব্যক্তির চেহারা দেখে বোধ হয় না যে তার কখনও মানুষের মগজের লাড়ু, মানুষের ঠ্যাঙের শিক-কাবাব বা খোকাখুকি-ভাজা খাওয়া অভ্যেস ছিল— মুখে ও সর্বাঙ্গে উল্কি নেই, ঠোঁট বিঁধিয়ে অলংকার পরে না— তখন তাঁরা বাড়িতে ফিরে এলেন। Miss J বলেন যে প্রথম-প্রথম এসে যদিও আমার সঙ্গে কথা-বার্তা কয়েছিলেন তবুও দু দিন পর্যন্ত আমার মুখ দেখেন নি।

হয়তো তাঁর ভয় হয়েছিল যে, কী অপূর্ব ছাঁচে ঢালা মুখই না জানি দেখবেন। তার পরে যখন আমার মুখ দেখলেন তখন ? তখন কী ? আমার তো বিশ্বাস, তখন তাঁর মাথা ঘুরে গিয়েছিল। তোমরা হয়তো বিশ্বাস করবে না যে এই মুখ দেখে কোনো চক্ষুষ্মান ব্যক্তির মাথা ঘুরতে পারে। কিন্তু সেটা তোমাদের ঘোরতর কুসংস্কার। ওই তো সুমুখের আয়নায় আমার মুখটা দেখতে পাচ্ছি। কেন, কী মন্দ ? এ মুখ দেখে তোমাদের কারও মাথা ঘোরে নি সত্যি, কিন্তু জিজ্ঞাসা করি— তোমাদের মাথা আছে ?

যা হোক, এই পরিবারে আমি বেশ সুখে আছি। সন্ধে বেলা বেশ আমোদে কেটে যায়— গান, বাজনা, বই পড়া। সকলের সঙ্গে ভারী বন্ধুত্ব হয়েছে। আর Ethel তার Uncle Arthurকে মুহূর্ত ছেড়ে থাকতে চায় না।

## পাশ্চাত্যভ্রমণ গ্রন্থের প্রবেশক

শ্রীযুক্ত চারুচন্দ্র দত্ত বন্ধুবরেষু—

আমার বয়স ছিল সতেরো। পড়াশুনোয় ফাঁকি দিয়ে গুরুজনের উদ্‌বেগ-ভাজন হয়েছি। মেজদাদা তখন আমেদাবাদে জজিয়তি করছেন। ভদ্রঘরের ছেলের মানরক্ষার উপযুক্ত ইংরেজি যে ক'রে হোক জানা চাই; সেজন্যে আমার বিলেত-নির্বাসন ধার্য হয়েছে। মেজদাদার ওখানে কিছুদিন থেকে পত্তন করতে হবে তার প্রথম ভিত, হিতৈষীরা এই স্থির করেছেন। সিভিল সার্ভিসের রঙ্গভূমিতে আমার বিলিতি কায়দার নেপথ্যবিধান হল।

বালক বয়সে আত্মপ্রকাশটা থাকে চাপা। জীবনে তখন উপরওয়ালাদেরই আধিপত্য; চলৎশক্তির স্বাতন্ত্র্যটা দখল করে আদেশ উপদেশ অনুশাসন। স্বভাবত মেনে চলবার মন আমার নয়; কিন্তু আমি ছিলুম ভোলা মনের মানুষ, আপন খেয়াল নিয়ে থাকতুম, আমাকে দেখতে হত নেহাত ভালোমানুষের মতো। ভাবীকালে বিস্তর কথাই কইতে হয়েছে, তার অঙ্কুরোদ্গম ছিল নিঃশব্দে। একদিন যখন বারান্দার রেলিং ধরে একলা চুপ করে বসে ছিলুম, পাশ দিয়ে যেতে যেতে বড়দাদা আমার মাথা নাড়া দিয়ে বললেন, 'রবি হবে ফিলজফর।' চুপ করে থাকার ক্ষেতে ফিলজফি ছাড়াও অন্য ফসল ফলে।

ক্ষেতে প্রথম দেখা দিল কাঁটা গাছ, চাষ-না-করা জমিতে। বিশ্বকে খোঁচা মেরে আপন অস্তিত্ব প্রমাণ করবার সেই ঔদ্ধত্য। হরিণ-বালকের প্রথম শিঙ উঠলে তার যে চাল হয় সেই উগ্রচাল প্রথম কৈশোরের। বালক আপন বাল্যসীমা পেরোবার সময় সীমা লঙ্ঘন করতে চায় লাফ দিয়ে। তার পরিচয় শুরু হয়েছিল মেঘনাদবধ কাব্যের সমালোচনা যখন লিখেছিলেম পনেরো বছর বয়সে। এই সময়েই যাত্রা করেছি বিলেতে। চিঠি যেগুলো লিখেছিলুম তাতে খাঁটি সত্য বলার চেয়ে খাঁটি স্পর্ধা প্রকাশ পেয়েছে প্রবল বেগে। বাঙালির ছেলে প্রথম বিলেতে গেলে তার ভালো লাগবার অনেক কারণ ঘটে। সেটা স্বাভাবিক, সেটা ভালোই। কিন্তু কোমর বেঁধে বাহাদুরি করবার প্রবৃত্তিতে পেয়ে বসলে উল্টো মূর্তি ধরতে হয়। বলতে হয়, 'আমি অন্য পাঁচজনের মতো

নই, আমার ভালো লাগবার যোগ্য কোথাও কিছুই নেই।' সেটা যে চিত্ত-দৈন্যের লজ্জাকর লক্ষণ এবং অর্বাচীন মূঢ়তার শোচনীয় প্রমাণ, সেটা বোঝবার বয়স তখনো হয় নি।

সাহিত্যে সাবালক হওয়ার পর থেকেই ঐ বইটার 'পরে আমার ধিক্কার জন্মেছিল। বুঝেছি, যে দেশে গিয়েছিলুম সেখানকারই যে সম্মান হানি করা হয়েছে তা নয়, ওটাতে নিজেরই সম্মানহানি। বিস্তর লোকের বারবার অনুরোধ সত্ত্বেও বইটা প্রকাশ করি নি। কিন্তু আমি প্রকাশে বাধা দিলেই ওটা যে অপ্রকাশিত থাকবে এই কৌতূহলমুখর যুগে তা আশা করা যায় না। সেই জন্যে এ লেখার কোন্ কোন্ অংশকে লেখক স্বয়ং গ্রাহ্য এবং ত্যাজ্য বলে স্বীকার করেছে সেটা জানিয়ে রেখে দিলুম। যথাসময়ে ময়লার ঝুলি হাতে আবর্জনা কুড়োবার লোক আসবে, বাজারে সেগুলো বিক্রি হবার আশঙ্কাও যথেষ্ট আছে। অনেক অপরাধের অনেক প্রায়শ্চিত্ত বাকি থাকে ইহলোকে; প্রেতলোকে সেগুলো সম্পূর্ণ হতে থাকে।

এ বইটাকে সাহিত্যের পংক্তিতে আমি বসাতে চাই, ইতিহাসের পংক্তিতে নয়। পাঠ্য জিনিষেরই মূল্য সাহিত্যে, অপাঠ্য জিনিষেরও মূল্য ইতিহাসে। ঐতিহাসিককে যদি সম্পূর্ণ বঞ্চিত করতে পারতুম তবে আমার পক্ষে সেটা পুণ্যকর্ম, সুতরাং মুক্তির পথ হত। নিজের কাব্য সম্বন্ধে এই ত্যাগের সাধনায় প্রবৃত্ত হতে বারবার সংকল্প করেছি। কিন্তু দুর্বল মন, সংঘবদ্ধ আপত্তির বিরুদ্ধে ব্রত পালন করতে পারি নি। বাছাই করবার ভার দিতে হল পরশুপাণি মহাকালের হাতে। কিন্তু মুদ্রাযন্ত্রের যুগে মহাকালেরও কর্তব্যে ত্রুটি ঘটছে। বইগুলির বৈষয়িক স্বত্ব হারিয়েছি বলে আরো দুর্বল হতে হল আমাকে।

য়ুরোপ-প্রবাসীর পত্রশ্রেণী আগাগোড়া অরক্ষণীয়া নয়। এর স্বপক্ষে একটা কথা আছে সে হচ্ছে এর ভাষা। নিশ্চিত বলতে পারি নে কিন্তু আমার বিশ্বাস, বাংলা সাহিত্যে চলতি ভাষায় লেখা বই এই প্রথম। আজ এর বয়স হল প্রায় ষাট। সে ক্ষেত্রেও আমি ইতিহাসের দোহাই দিয়ে কৈফিয়ৎ দাখিল করব না। আমার বিশ্বাস বাংলা চলতি-ভাষার সহজ-প্রকাশ-পটুতার প্রমাণ এই চিঠিগুলির মধ্যে আছে।

তার পরে লেখার জঞ্জালগুলো সাফ করবামাত্র দেখা গেল—এর মধ্যে শ্রদ্ধা বস্তুটাই ছিল গোপনে, অশ্রদ্ধাটা উঠেছিল বাহিরে আগাছার মতো নিবিড় হয়ে। আসল জিনিষটাকে তারা আচ্ছন্ন করেছিল, কিন্তু নষ্ট করে নি। এইটে আবিষ্কার করে আমার মন অত্যন্ত প্রসন্ন হয়েছে। কেননা, নিন্দা-নৈপুণ্যের প্রাখর্য ও চাতুর্যকে আমি সর্বান্তঃকরণে ঘৃণা করি। ভালো লাগবার শক্তিই বিধাতার শ্রেষ্ঠ পুরস্কার মানবজীবনে। সাহিত্যে কুৎসাবিলাসীদের ভোজের দাদন আমি নিই নি—আর কিছু না হোক, এই পরিচয়টুকু আমি রেখে যেতে চাই।

একটা কথা আপনাকে বলা বাহুল্য। ইংরেজের চেহারা সেদিন আমার চোখে যেমনটা ধরা পড়েছিল সেটা যে নেহাত আমার বাল্যবুদ্ধি ও অনভিজ্ঞতার সৃষ্টি সে কথা বললে সম্পূর্ণ সত্য কথা বলা হবে না। এই প্রায় ষাট বছরের মধ্যে সেখানকার মানুষের যে পরিবর্তন হয়েছে তাকে ক্রমশ-অভিব্যক্তির আখ্যা দেওয়া যায় না। এক-এক সময়ে ইতিহাস-সতরঞ্চের বোড়ে তার এক-পা চাল ছেড়ে দিয়ে লম্বা চালে চলতে শুরু করে। পাশ্চাত্যে তাই ঘটেছে। সেদিনকার পাস্‌পোর্টে তার যে ছবিটা ছিল সে ছবি আজ একেবারেই চলবে না।

সেই প্রথম বয়সে যখন ইংলন্‌ডে গিয়েছিলুম, ঠিক মুসাফেরের মতো যাই নি। অর্থাৎ রাস্তা দিয়ে চলতে চলতে বাহির থেকে চোখ বুলিয়ে যাওয়া বরাদ্দ ছিল না।— ছিলেম অতিথির মতো, ঘরের মধ্যে প্রবেশ পেয়েছিলুম। সেবা পেয়েছি, স্নেহ পেয়েছি, কোথাও কোথাও ঠকেছি— দুঃখ পেয়েছি। কিন্তু তার পরে আবার যখন সেখানে গিয়েছি তখন সভায় থেকেছি, ঘরে নয়। আমার তৎপূর্বকালের অভিজ্ঞতা সর্বাঙ্গসম্পূর্ণ যদি বা না হয়, তবু সত্য। যে ডাক্তারের বাড়িতে ছিলুম তিনি ভদ্রশ্রেণীর এবং শ্রদ্ধেয়, কিন্তু সমুদয় ভদ্রশ্রেণীর প্রতীক তিনি না হতে পারেন। ইংলন্‌ডে আজও বর্ণসাম্য যতই থাক্‌, শ্রেণীভেদ যথেষ্ট। সেখানে এক শ্রেণীর সঙ্গে আর-এক শ্রেণীর মনোবৃত্তি ও ব্যবহারের মিল না থাকাই স্বাভাবিক। সেদিনও নিঃসন্দেহ ছিল না। আমি সেদিনকার সাধারণ গৃহস্থ ঘরের এবং একটি বিলাসিনী-ঘরের পরিচয় কাছে থেকেই পেয়েছি। তার কিছু কিছু বর্ণনা চিঠিগুলির মধ্যে আছে।

কয়েকটি চিঠিতে তখনকার দিনের ইঙ্গবঙ্গের বিবরণ কিছু বিস্তারিত করেই দিয়েছি। আজ এরা লুপ্ত জীব। কোথাও কোথাও তার বর্তমান অভিব্যক্তির কিছু কিছু চিহ্ন দেখতে পাওয়া যায়, এমন-কি যাঁরা বিলেতে যান নি তাঁদেরও কারও কারও চালে চলনে ইঙ্গবঙ্গী লক্ষণ অকস্মাৎ ফুটে ওঠে। সেকালের ইঙ্গ-বঙ্গদের অনেককে আমি প্রত্যক্ষ জানতুম তাঁদের অনেকখানি পরিচয় পেয়েছি তাঁদের নিজেরই মুখ থেকে। যদি এর মধ্যে কোনো অত্যুক্তি থাকে সে তাঁদেরই স্বকৃত। আমার সামনে বর্ণনায় নিজেদেরও বেআব্রু করতে ভয় পান নি, 'যেহেতু মুখচোরা ভালোমানুষ বালকটিকে তাঁরা বিপদ্‌জনক বলে সন্দেহ করেন নি। আজ তাঁদের কাছে ক্ষমা চাইতে গেলে আরো কয়েকদিন অপেক্ষা করতে হবে। তাঁরা আছেন বৈতরণীর পরপারে।

আমার বিলাতের চিঠিতে 'এবার মলে সাহেব হব' গানটি উদ্‌ধৃত করেছিলেম। আমার স্নেহভাজন বন্ধু শ্রীযুক্ত চারু বন্দ্যোপাধ্যায় বঙ্গসাহিত্যে হাস্যরসের দৃষ্টান্তস্বরূপ ঐ গানটি আমার রচনা বলে প্রচার করেছেন। তাতে অনামা রচয়িতার মান বেঁচে গেছে, কিন্তু আমার বাঁচে নি। আমার বিশ্বাস যথোচিত গবেষণা করলে আমার লেখা থেকে ওর চেয়ে ভালো দৃষ্টান্ত পাওয়া যেতেও পারে।

এই পত্রগুলি যখন লেখা হয়েছিল তার বারো বছর পরে আর-একবার বিলেতে গিয়েছিলেম। তখনো দেশের বদল খুব বেশি হয় নি। সেদিন যে ডায়ারি লিখেছি তাতে আছে আঁচড়-কাটা ছবি— এক্কাগাড়িতে চলতে চলতে আশেপাশে এক নজরে দেখার দৃশ্য।

বইগুলির পুনঃসংস্করণের মুখবন্ধে এই চিঠিখানি আপনাকে সম্বোধন করে লিখছি। তার কারণ, বিলেত সম্বন্ধে আপনার অভিজ্ঞতা অনেক প্রশস্ত ও গভীর— সেই ভূমিকার উপর রেখে এই চিঠিগুলি ও ডায়ারির যথাযোগ্য স্থান নির্ণয় করতে পারবেন এবং ভুল ত্রুটি ও অতিভাষণের অপরিহার্যতা অনুমান করে ক্ষমা করাও আপনার পক্ষে কঠিন হবে না। ইতি ২৯ আগস্ট, ১৯৩৬

আপনাদের

রবীন্দ্রনাথ ঠাকুর

য়ুরোপ-প্রবাসীর পত্র ১৮০৩ শকাব্দে গ্রন্থাকারে প্রকাশিত হয়; 'রবীন্দ্র-গ্রন্থ-পরিচয়' অনুযায়ী তৎকালীন বেঙ্গল লাইব্রেরি -কর্তৃক সংকলিত ও ক্যাল্‌কাটা গেজেটে মুদ্রিত প্রকাশকাল: ২৫ অক্টোবর ১৮৮১ খৃস্টাব্দ। 'হিতবাদীর উপহার' রবীন্দ্র-গ্রন্থাবলী-ভুক্ত হইয়া পুনরমুদ্রণ বাংলা ১৩১১ সনে। রবীন্দ্রশত-বর্ষপূর্তি উপলক্ষে ইহার নূতন সংস্করণ প্রকাশিত হইল, ইহাকে সংশোধিত পুনরমুদ্রণও বলা চলে; পাদটীকাদির সন্নিবেশস্থান পূর্ব পূর্ব মুদ্রণের ন্যায় নহে, তাহা ছাড়া ইহা গ্রন্থপরিচয়-যুক্ত ও সচিত্র।

রবীন্দ্রনাথ আঠারো বৎসর বয়সে, ২০ সেপ্টেম্বর ১৮৭৮ তারিখে, মেজদাদা সত্যেন্দ্রনাথ ঠাকুরের সহিত "পুনা" জাহাজে ইংলন্‌ড্‌-উদ্দেশে রওনা হন। ১৮৮০ খৃস্টাব্দের প্রথম ভাগেই দেশে প্রত্যাবর্তন করেন। য়ুরোপ-যাত্রা ও ইংলন্‌ড্‌-প্রবাসের সেই অভিজ্ঞতাই 'য়ুরোপ-প্রবাসীর পত্র' -সমূহে বর্ণিত হইয়াছে— 'কয়েকটি ছাড়া বাকী পত্রগুলি ভারতীর উদ্দেশে লিখিত হয় নাই'।

এই গ্রন্থের পুনঃপ্রকাশ পরে কবি আর ইচ্ছা করেন নাই, এইজন্য ইহা স্বতন্ত্র গ্রন্থাকারে আর মুদ্রিত হয় নাই এবং পূর্বেই বলা হইয়াছে 'হিতবাদীর উপহার রবীন্দ্র-গ্রন্থাবলী'র অঙ্গীভূত রূপে ইতিপূর্বে একবারই পুনরমুদ্রিত হইয়াছে। বহুকাল পরে 'পাশ্চাত্য ভ্রমণ' ( আশ্বিন ১৩৪৩ ) গ্রন্থে পরিবর্তিত রূপে ইহা য়ুরোপ-যাত্রীর ডায়ারির দ্বিতীয় খণ্ডের সহিত প্রকাশিত হয়। উক্ত সম্পাদিত ও সার-সংকলিত পাঠ বর্তমানে প্রথম খণ্ড রবীন্দ্র-রচনাবলীর অঙ্গীভূত আছে। 'য়ুরোপ-প্রবাসীর পত্র' পুনঃপ্রকাশে কবির অনভিপ্রায় ও পরে সম্মতির কারণ তিনি পাশ্চাত্যভ্রমণের ভূমিকায় বিস্তারিতভাবে আলোচনা করিয়াছেন, প্রথম সংস্করণের ভূমিকার প্রথম কয় ছত্রেও সে সম্বন্ধে ইঙ্গিত আছে।

য়ুরোপ-প্রবাসীর পত্রগুলি যখন ভারতীতে প্রকাশিত হয়, তখন কবির জ্যেষ্ঠ ভ্রাতা ভারতী-সম্পাদক দ্বিজেন্দ্রনাথ ঠাকুর এই পত্রগুলির কোনো-কোনোটিতে প্রকাশিত মন্তব্যের বিশেষ সমালোচনা করেন। রবীন্দ্রনাথ তাঁহার পত্রগুলিতে 'ইঙ্গবঙ্গ'দের সম্বন্ধে যেমন কঠিন সমালোচনা ও ব্যঙ্গ করিয়াছিলেন, বিলাতের ধনীসমাজের মহিলাদের 'বিলাসিনী' শ্রেণীর সম্বন্ধে যেমন পরিহাস করিয়াছিলেন, বিদেশের তুলনায় দেশের সামাজিক রীতি

ও প্রথার ( বিশেষতঃ স্ত্রীস্বাধীনতার অভাব ও গুরুজনদের সহিত ব্যবহারের প্রচলিত রীতির ) সম্বন্ধেও তেমনি বিরূপ মন্তব্য প্রকাশে বিরত হন নাই— ভারতী-সম্পাদক দেশীয় প্রথা ও রীতির সমর্থন এবং রবীন্দ্রনাথের মন্তব্যের প্রতিবাদ করিয়া টিপ্পনী প্রকাশ করেন, রবীন্দ্রনাথ পরবর্তী পত্রে তাহার উত্তর দেন। এইভাবে বাদ প্রতিবাদ চলিয়াছিল। প্রথম সংস্করণেও তাহা মুদ্রিত আছে এবং হিতবাদীর পুনর্মুদ্রণেও বর্জিত হয় নাই।

১৩৪৩ আশ্বিনে প্রচারিত 'পাশ্চাত্য-ভ্রমণ' গ্রন্থে ভারতী-সম্পাদকের মন্তব্যাদি-সহ সকল বাদপ্রতিবাদ সম্পূর্ণ বর্জিত হইয়াছে। তেমনি বিভিন্ন পত্রের—বিশেষতঃ ষষ্ঠ পত্রের— বহুলাংশ, সপ্তম পত্র, নবম পত্র ও দশম পত্র পরিত্যক্ত হইয়াছে।

রবীন্দ্রশতবর্ষপূর্তি উপলক্ষে প্রচারিত বর্তমান গ্রন্থে প্রথম সংস্করণ 'য়ুরোপ-প্রবাসীর পত্র' অনুসৃত হইয়াছে। 'ভূমিকা'য় রবীন্দ্রনাথ যে শঙ্কা প্রকাশ করেন মুদ্রণকালে 'নিজে তদারক করিতে' না পারায় ছাপার ভুল থাকিয়া গিয়াছে, তাহা একেবারে অমূলক নয়। সংকলনকালে বহুশঃ বর্জন বা পরিবর্তন ( যে-সব লেখকের ইচ্ছাকৃত ) তাহা ছাড়াও এমন কতকগুলি 'পাঠভেদ' ঘটিয়াছে যাহা স্পষ্টই মুদ্রণপ্রমাদ বলিয়া বুঝা যায় ; এজাতীয় বহু মুদ্রণচ্যুতি 'ভারতী'র পাঠের সহিত মিলাইয়া বর্তমানে সংশোধন করা সম্ভব হইয়াছে। প্রধান প্রধান 'ছাড়' যাহা ঘটিয়াছিল এ স্থলে তাহার উল্লেখ থাকিলে রবীন্দ্ররচনার ভাবী পাঠভেদসংবলিত সংস্করণ -প্রণয়নের আনুকূল্য হইতে পারে। বর্তমান গ্রন্থের পৃষ্ঠা ও ছত্র -নির্দেশ-পূর্বক সেগুলি তালিকাবদ্ধ করা হইল।—

পৃ ৮৬, ছত্র ৭-৯ : আমাদের দেশের ··· ভাবের জন্ম,

পৃ ৯৪, নিম্ন হইতে ছত্র ৭-৬ : অনুরোধ করলেন, তিনি এই

পৃ ১১২, ছত্র ১২ : কেন

পৃ ১২৫, নিম্ন হইতে ছত্র ৯-৮ : ও স্ত্রীলোকদের ··· স্থান

পৃ ১৩৬, ছত্র ৬-৭ : ফিরে এলেন, স্ত্রীর কাছ থেকে

পৃ ১৬৬, শেষ ছত্র : তাহা হইলে ক্রমে এইরূপ দাঁড়াইবে যে,

পৃ ১৯৬, ছত্র ১-২ : চার দিকে … চলেছি।

পৃ ২০১, নিম্ন হইতে ছত্র ৩ : আমার

উল্লিখিত তালিকার অনেকগুলি ‘ছাড়’ কেন ঘটিয়াছিল তাহা যে-কোনো মুদ্রণ-অভিজ্ঞ ব্যক্তি সহজেই বুঝিতে পারিবেন মনে হয়।

‘ভারতী’ পত্রিকায় ও গ্রন্থে ‘পত্র’গুলি একই পারম্পর্যে প্রকাশিত হয় নাই। গ্রন্থের অন্তর্গত কোন্ পত্র ‘ভারতী’র কোন্ সংখ্যায় মুদ্রিত হইয়াছিল নিম্নে তাহার তালিকা দেওয়া গেল।—

| | |
|---|---|
| প্রথম পত্র | বৈশাখ, জ্যৈষ্ঠ ১২৮৬ |
| দ্বিতীয় পত্র | আষাঢ় ১২৮৬ |
| তৃতীয় পত্র | শ্রাবণ ১২৮৬ |
| | চতুর্থ পত্রের প্রথম অনুচ্ছেদ ‘ভারতী’তে ইহার অঙ্গীভূত ভাবে ছাপা আছে। |
| চতুর্থ পত্র | ভাদ্র ১২৮৬ |
| | পঞ্চম পত্রের সূচনা হইতে ‘একটা সমগ্র চিত্র আঁকতে চেষ্টা করেছি।’ পর্যন্ত ( এই গ্রন্থে ৬১ পৃ. ২ ছত্র অবধি ) ইহার অঙ্গীভূত। |
| পঞ্চম পত্র | অবশিষ্ট অংশ। আশ্বিন ১২৮৬ |
| ষষ্ঠ পত্র | অগ্রহায়ণ ১২৮৬ |
| সপ্তম পত্র | ফাল্গুন ১২৮৬ |
| অষ্টম পত্র | কার্তিক ১২৮৬ |
| নবম পত্র | পৌষ ১২৮৬ |
| দশম পত্র | বৈশাখ ১২৮৭ |
| একাদশ পত্র | জ্যৈষ্ঠ ১২৮৭ |
| দ্বাদশ পত্র | আষাঢ় ১২৮৭ |
| ত্রয়োদশ পত্র | শ্রাবণ ১২৮৭ |

য়ুরোপ-প্রবাসীর পত্রে, ১৮০৩ শকে বা ১২৮৮ বঙ্গাব্দের আনুমানিক আশ্বিন-কার্তিক মাসে প্রথম প্রকাশ-কালে, যে ‘উপহার’ ( উৎসর্গপত্র ) ও ‘ভূমিকা’

যুক্ত ছিল, বর্তমানে তাহা গ্রন্থসূচনায় পুনর্মুদ্রিত হইল ; ১৩৪৩ আশ্বিনের 'পাশ্চাত্য ভ্রমণ' গ্রন্থে সার-সংকলন-কালে পত্রাকারে রবীন্দ্রনাথ যে নূতন ভূমিকা রচনা করেন, তাহাতে প্রধানতঃ বর্তমান গ্রন্থের এবং তদ্‌বিষয়ীভূত প্রথম ইংলন্ড্-প্রবাসের কথাই আলোচিত হইয়াছে— 'শ্রীযুক্ত চারুচন্দ্র দত্ত বন্ধুবরেষু' লেখা সেই পত্র গ্রন্থশেষে, তথা গ্রন্থপরিচয়ের অব্যবহিত পূর্বে সংকলন করা হইয়াছে।

—

